বৃহৎ

# ঝুমর-রসমঞ্জরী।



শ্রীভবপ্রীতানন্দ ওঝা

প্রণীত।

তৃতীয় সংস্করণ।

প্রকাশকগণের নাম

মানভূম জেলার অন্তর্গত বড়ামের

শ্রীশিরোমণি হাজরা

ও

বৈদ্যনাথের পাণ্ডাগণ

শ্রীশিরোমণি ঠাকুর ও শ্রীউপেন্দ্রনাথ ঝা।

সন ১৩৩১ সাল।

সর্ব্বস্বত্ব সংরক্ষিত।

মূল্য ১।০ পাঁচ সিকা।

বৃহৎ

ঝুমর-রসমঞ্জরীর গ্রাহকগণকে সতর্ক করিবার বিজ্ঞাপন।

## সাবধান! সাবধান! সাবধান!

# বাজারে নকল হইয়াছে।

এই অঞ্চলে মৎপ্রণীত "বৃহৎ ঝুমর-রস-মঞ্জরীর" এত প্রতিপত্তি এত বিক্রয় এত আদর গৌরব দেখিয়া নকল কারিগণ নিজের রসনা-রস সম্বরণে অসমর্থ হইয়া এই পুস্তকের জঘন্য নকল আরম্ভ করিয়া গ্রাহকগণকে প্রতারিত করিতেছে। গ্রাহক মহোদয়গণ এই পুস্তক ক্রয় করিবার সময় ইহার মলাটে কেবল মাত্র "বৃহৎ ঝুমর-রস-মঞ্জরী" নাম দেখিয়া এবং এই পুস্তকের ভূমিকার পর পৃষ্ঠায় আমার "হাফটোন ছবি" অর্থাৎ আমার নিজের অর্দ্ধ প্রতিকৃতি ও তাহার ভিতরের প্রত্যেক ঝুমরে আমার নামের ভনিতা ভালরূপে দেখিয়া তবে ক্রয় করিবেন। আরও প্রকাশ থাকে যে 'বৃহৎ ঝুমর-রস-মঞ্জরীর তৃতীয় সংস্করণে "বৈদ্যনাথ মাহাত্ম্যের" পর "শ্রীশ্রী৺কুণ্ডেশ্বরী জগদ্ধাত্রী মাহাত্ম্য" শাস্ত্রীয় প্রমাণানুসারে এই পুস্তকে প্রকাশ করা হইয়াছে ইহার সর্ব্বসত্ব সতত কাল হইতে আমার সংরক্ষিত। অতএব এই পুস্তকের নাম কিম্বা অন্য কোনও অংশ যেন কেহ নিজের অন্য পুস্তকে প্রকাশ না করেন করিলে আইন অনুসারে তাঁহাকে দণ্ডনীয় হইতে হইবে। ইতি—

শ্রীভবপ্রীতানন্দ ওঝা।

# ভূমিকা।

বঙ্গের অন্যান্য স্থান অপেক্ষা সাঁওতাল পরগণায় ঝুমর সমধিক প্রচলিত। অত্রস্থ অধিবাসীদিগের ধারণা যে নন্দ-নন্দন-শ্রীমধুসূদন গোকুল নগরে বাস কালীন শ্রীমতীর প্রেমে বিভোর হইয়া, নীল-সলিলা উর্ম্মিমালামণ্ডিতা যমুনার চারু শ্যামলতটে বংশীধ্বনি দ্বারা শ্রীরাধার প্রণয় গীতিকা ঝুমুরছন্দে প্রকাশ করিতেন, এবং এই ঝুমর গান করিয়া মণ্ডলাকারে রাসে নৃত্য করিতেন। এখনও "ঘাটওয়ালদের" (অত্রস্থ জমীদারদের) গৃহে কার্ত্তিক পুর্ণিমায় বহু ব্যয়ে "রাসোৎসব" সম্পাদিত হয়। কিন্তু দুঃখের বিষয় এই যে এ বিষয়ে কাহাকেও মনোযোগী হইতে অদ্যাবধি দেখি নাই। তাই নিজের অযোগ্যতা উপলব্ধি করিয়াও এই অভাব মোচনের জন্য আমি এ বিষয়ে হস্তক্ষেপ করিয়াছি আশা করি সহৃদয় পাঠকেরা আমার ভ্রম বা অপূর্ণতাগুলি প্রীতি-চক্ষে দেখিয়া আমায় কৃতার্থ করিবেন। প্রথম সংস্করণে এবং দ্বিতীয় সংস্করণে পাঠকেরা ঝুমর "রস-মঞ্জরীর" বা বৃহৎ ঝুমর রস-মঞ্জরীর যেরূপ আকার দেখিয়াছেন এই তৃতীয় সংস্করণে তাহার বিশেষ পরিবর্ত্তন না হইলেও আকারে অবশ্যই বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে তজ্জন্য মূল্যও কিছু বেশী হইয়াছে। ইহাতে জগদ্ধাত্রী মাহাত্ম্য বর্ণনা পালা ঝুমর" এবং "কুন্তী গান্ধারীর শিবপূজা" কিম্বা "অর্জ্জুনের ধনঞ্জয় নাম প্রাপ্তির বিবরণ পালা ঝুমর" এবং নবীন সুরের কতিপয় ভাদুরীয়া ঝুমর ও ভরত রাম সম্বাদ পালার ঝুমর প্রভৃতি দেওয়া হইয়াছে। ইতি—

শ্রীভবপ্রীতানন্দ ওঝা।

# কৃতজ্ঞতা প্রকাশ।

মহামান্যবর, প্রবলপ্রতাপান্বিত, সদ্‌গুণাশ্রয়, শরণাগত-বৎসল, পরমোদারহৃদয় পঞ্চকোটাধীশ্বর শ্রীলশ্রীযুক্ত শ্রীশ্রীমহারাজাধিরাজ জ্যোতিঃপ্রসাদ সিংহদেব বাহাদুর আমার দুরবস্থা দর্শনে করুণার্দ্রচিত্ত হইয়া আমার গ্রাসাচ্ছাদনের জন্য ৩০৲ ত্রিশটাকা মাসিক বৃত্তি দান করিয়া, আমার অরণ্যবাস নিবারণপুর্ব্বক ৺বৈদ্যনাথধামে ২০০০৲ দুই হাজার টাকায় পোক্তা দালান খরিদ করিয়া বসবাসের জন্য আমায় দান করিয়াছেন। শ্রীশ্রীমান্ মহারাজ বাহাদুর আমার প্রতি এই প্রকার কৃপাপ্রকাশ না করিলে, অদ্যাবধি আমার জীবনরক্ষা সংশয় হইত, অতএব শ্রীশ্রীমহারাজ বাহাদুর আমার ভয়ত্রাতা এবং অন্নদাতা পিতা স্বরূপ। আমি আজীবন শ্রীশ্রীমানের নিকট কৃতজ্ঞ, এবং কায়মনো-বাক্যে সদা সর্ব্বদা আশীর্ব্বাদ করি যে শ্রীশ্রীহুজুর বাহাদুর সদারাপত্য দীর্ঘজীবন লাভ করুন ও বিপক্ষগণের হৃদয়ের শূলস্বরূপ হইয়া, উত্তরোত্তর ঐশ্বর্য্যলক্ষ্মী লাভ পূর্ব্বক চিরদিন নিষ্কণ্টক অচলরাজ্য ভোগ করুন, এবং ধর্ম্মে সর্ব্বদা অচলা মতি থাকুক। ইতি

শ্রীভবপ্রীতানন্দ ওঝা।

## কৃতজ্ঞতা প্রকাশ।

ভূতপূর্ব্ব লক্ষ্মীপুরাধিপতি স্বর্গীয় ঠাকুর ৺প্রতাপ-নারায়ণ দেব বাহাদুর, আমায় মৌজে ফাগায় যে সাড়ে সাঁইত্রিশ বীঘা জমী ব্রহ্মোত্তর রূপে দান করিয়াছেন, আমি পরমসুখে তাহা ভোগ দখল করিতেছি এবং কায়মনোবাক্যে সদা সর্ব্বদা আশীর্ব্বাদ করিতেছি যে ঠাকুরসাহেব বাহাদুরের পরলোকগত আত্মা ইন্দ্রতুল্য অক্ষয় স্বর্গসুখ ভোগ চিরদিন করিতে থাকুন। উক্ত ঠাকুরসাহেব বাহাদুরের প্রথমারাণী-ঠাকুরাণী শ্রীমতী কুসুমকুমারী দেবীও আমায় স্নেহের চক্ষে দেখিয়া থাকেন। অতএব আশীর্ব্বাদ করি, শ্রীমতী রাণীসাহেবা দীর্ঘজীবন লাভ করিয়া চিরদিন অচল রাজ্য ভোগ করিতে থাকুন ইতি।

শ্রীভবপ্রীতানন্দ ওঝা।

### প্রশংসাপত্র।

বড়ামের শ্রীযুক্ত শিরোমণি হাজরা মহাশয় আমার রচিত ঝুমর যেরূপে সরস কণ্ঠে গান করিয়া সম্পূর্ণ ভাব প্রকাশ করিতে পারেন, আমি অদ্যাবধি আর এমনভাবে গান করিতে অপর ব্যক্তিকে দেখি নাই। ইনি আমার ধর্ম্ম-পুত্র স্বরূপ এবং কৃতজ্ঞ শিষ্য, আশীর্ব্বাদ করি ইনি দীর্ঘজীবী এবং পুত্রবান হউন, আর হাজরা মহাশয়ের মনস্কামনা পূর্ণ হউক এই প্রশংসাপত্র বিনা অনুরোধে সন্তুষ্টচিত্তে প্রদান করিলাম, ইতি।

শ্রীশ্রী

# ঝুমর-রসমঞ্জরী

ভঙ্গলঘু-ত্রিপদী।

হর গৌরী-পদে প্রণত হইয়া
বন্দি দেবী বীণাপাণি।
শঙ্খেন্দু-বরণা শ্বেতাব্জবাসিনী
কবিকুলের জননী॥
গুরুজনপদে প্রণাম আমার,
নমস্কার দ্বিজগণে।
মহাজনগণে আশীর্ব্বাদ মোর
মিনতি সাধুসদনে॥
দীন হীন আমি মম পরিচয়-
প্রয়োজনে নাহি কাজ।
বন্ধু-অনুরোধে করিব প্রকাশ
বুঝি ইথে নাহি লাজ॥
বাস জন্মস্থান শুন সর্ব্বজন
হরীতকী-সুকানন।
অধুনা দেওঘর কহে সাধারণ
কৈলাসসম দর্শন॥
হৃদি-পীঠ স্থানে রাবণ যেখানে
আনিয়া স্থাপিলা শিব।
বৈদ্যনাথ নাম যাহার দর্শনে
ভক্তের ঘুচে অশিব॥

# বৈদ্যনাথ-মাহাত্ম্য বর্ণন।

গীত সূচনা।—

এই ত্রিভুবনচয় রাবণ করিয়া জয়
ভাবে রাজা বসি' সিংহাসনে।
শঙ্কাহীন লঙ্কা হ'বে সুর সশঙ্কিত র'বে
ভবনে আনিলে ত্রিলোচনে॥

পয়ার।

শাপ দিল অনরণ্য রম্ভা বেদবতী
"নরহস্তে মৃত্যু হ'বে নিষ্ঠুর ভারতী॥
লঙ্কা যদি আনিবারে পারি ত্রিলোচনে।
শাপভয় দূর হবে পূজিবে ভুবনে॥

ঝুমর নং ১।

আনিব সহিত গৌরী দেব-দেব ত্রিপুরারি
আর যত প্রমথ সকল গো।
উপাড়িয়া কৈলাশ অচল গো॥
॥ রং॥ দর্পিত ভাবিয়া বাহুবল॥
ধীরে তুলিব ভূধরে জানিতে না দিব হরে
না করিব অচলে চঞ্চল গো।
সাবধানে আনিব কেবল গো। রং॥
এত ভাবি লঙ্কাপতি কৈলাশে করিলা গতি
তুলিবারে চাহেন অচল গো।
নিষেধিলা নন্দী মহাবল গো॥ রং॥
ক্রোধে ধরি' নন্দী করে ফেলে সুর বনান্তরে
ভবপ্রীতার ভরসা কেবল গো।
শিবপদ-সরোজযুগল গো॥ রং॥

# ঝুমর-রসমঞ্জরী।

ত্রিপদী।

মহেশে হয়ে মানিনী ভামিনী ভাবে ভবানী
শূলপাণি ত্যজি' স্থানান্তরে।
মানে ছিলা ভগবতী প্রিয়সম্বোধনে অতি
পশুপতি ডাকেন সাদরে॥
তবু না আসেন পাশ সচিন্তিত কৃত্তিবাস
হেনকালে রাবণ-চালনে।
কাঁপিল কৈলাশ গিরি সভীতা চকিতা গৌরী
প্রাণেশে ধরিলা আলিঙ্গনে।

ঝুমর।

অসম্ভব সংঘটনে ভয় ভবানীর মনে
কাঁপিল গিরি কেমনে কি হ'বে পরে?॥
॥ রং ॥ মানভঙ্গে শিব আনন্দিত অন্তরে॥
বিশ্বম্ভর ভাবে হর দিলা পদাঙ্গুষ্ঠ-ভর
স্থির করিলা সত্বর মহাভূধরে॥ রং॥
গিরিমূলে ছিল হস্ত চাপা গেল সে সমস্ত
রাবণ হইয়া ব্যস্ত কাঁদে কাতরে॥ রং॥
ক্রন্দন ভীষণ রব শুনিলা মহা-ভৈরব
ভবপদ-তরী ভবের ভবসাগরে॥ রং॥

পয়ার।

প্রমথে প্রমথনাথ কহেন ডাকিয়া।
কেবা করে ভীমনাদ দেখত যাইয়া॥
জ্ঞাত হ'য়ে প্রমথ করিল নিবেদন।
রাবণ করিতে ছিল গিরি উৎপাটন॥

বাধা দিলা নন্দী, ক্রোধে ধরি' নিশাচর।
নন্দীরে নন্দন বনে ফেলিল সত্বর॥
পুনঃ শৈলমূলে হস্ত দিয়ে লঙ্কাপতি।
উৎপাটনরত হ'য়ে ছিল মন্দমতি॥
পদাঙ্গুষ্ঠভরে স্থির করিলা ভূধর।
মূলে চাপাইল হস্ত কাঁদে লঙ্কেশ্বর॥
কৃপায় করিলা প্রভু গিরি লঘুভার।
রাবণ আপন হস্ত করিলা উদ্ধার॥

ঝুমর নং ২।

প্রমথের প্রতি প্রমথের পতি, হাসিয়া কহেন মধুর ভারতী
বুঝিলাম লঙ্কেশ্বরে।
গূঢ়-ভক্ত জন হয় সে রাবণ
বিমল ভক্তি অন্তরে রে॥
॥ রং॥ যাওরে প্রমথ! আন তারে সমাদরে॥

আমারে শিবানী ছিলা মানবতী, বিষাদিত আমি ছিলাম সম্প্রতি
সেই মানভঙ্গ তরে।
আসি লঙ্কাপতি প্রকাশি' শকতি
কাঁপাইল গিরিবরে রে॥ রং॥

মম প্রিয় সেই চিন্তে নিরন্তর, জানে ভক্তিবলে আমার অন্তর
তুষিব তাহারে বরে!
মম প্রিয় কাজ সাধিল সে আজ
আন ভক্তকুলেশ্বরে রে॥ রং॥

ভবপ্রীতা কহে করুণাসাগর! ভবখেলা মম ফুরালে সত্বর,
বারেক অধম তরে।
কহিয়ো বচনে নিজ দূতজনে
খেদায়ে যম কিঙ্করে রে॥ রং॥
॥ রং॥ যাওরে প্রমথ আন তারে সমাদরে॥

পয়ার।

হেথায় চিন্তিত মন রাজা লঙ্কেশ্বর।
কি করিনু অপকর্ম্ম ভাবে নিরন্তর॥
বলদর্পে বিমোহিত হ'য়ে অকারণ।
শিবের নিবাস-শৈল করিনু ধর্ষণ॥
শাপভয়ে ভীত হ'য়ে বিমোচন তরে।
আসিলাম শরণ লইতে শ্রীশঙ্করে॥
আসিয়া করিনু ক্রুদ্ধ দেব পঞ্চানন।
মদনের দশা প্রাপ্ত হইব এখন॥
হেনকালে দূত আসি কহে ত্বরা চল।
ডাকেন শঙ্কর তোমা অহে মহাবল!
শুনিয়া দূতের বাণী ভীত লঙ্কেশ্বর।
ধীরে ধীরে যায় রাজা চিন্তিত অন্তর॥

## কৈলাশ গমন।

### ঝুমর নং ৩।

এমত চিন্তিত মন কৈলাশে গেল রাবণ,
উমা-সহ যথা বসেন ত্রিলোচন গো
॥ রং ॥ উমা সহ॥
আপনার দশ শির লোটায় ভুমি উপর
ঝর ঝর ঝরে ও বিশ নয়ন গো
॥ রং ॥ ঝর ঝর॥
প্রমথে কহিলা হর, উঠাহ লঙ্কা-ঈশ্বর
ধরি' করে দূত উঠায় তখন গো॥
উঠি রাজা জোড় করে, ভক্তি ভাবে স্তবে হরে,
ভবপ্রীতা তাহা করে প্রকাশন গো॥ রং॥
॥ রং॥ ভবপ্রীতা॥

# রাবণকৃত স্তুতি।

## ঝুমর নং ৪।

জয় মদনান্তক, দক্ষ-মখান্তক ত্রিপুরান্তক জয় শশিধারী
জয় বিষাণ-বাদক পিশাচপালক নীলকণ্ঠ সুর-হিতকারী
বামে শৈলরাজেন্দ্র-কিশোরী।
॥ রং ॥ জয় জয় হে জয় হর শঙ্কর ত্রিশূলধারী ॥

জয় পুরহর, স্মরহর, শঙ্কর শুভকর
শ্বেতকলেবর ত্রিপুরারি।
জয় সুরেশ-ঈশ্বর, ফণী-জটাধর
করি-ত্বচাম্বর কটি ধারী।
শিরে গঙ্গাতরঙ্গ-লহরী ॥ রং ॥

জয় কুবের-বান্ধব, শম্ভু উমাধব
তাণ্ডব-নট ভবরূপধারী।
জয় শান্ত সদাশিব, ভবার্ণবার্ণব
পাণ্ডব-বান্ধব ভয়-হারী।
জয় প্রেত-কাননবিহারী ॥ রং ॥

জয় কুঠারমণ্ডিত কুরঙ্গ-রঞ্জিত
বরাভয়ান্বিত করধারী।
জয় খলদলদণ্ডন, পিশাচমণ্ডন
ভক্ত-সুরঞ্জন শূলধারী।
ভবপ্রীতায় তরাও ভববারি ॥ রং ॥

মিশ্র ছন্দ।

এমতি স্তবিলা হরে লঙ্কার রাবণ।
নাচিতে লাগিলা শিব প্রেমেতে মগন॥
শুনিয়া রাবণ-স্তুতি তুষ্টমনে পশুপতি
হাসিয়া কহিলা ক্ষান্ত হও দশানন।
মনোনীত বর চাহ অরক্ষ-রাজন॥

---

## রাবণের জ্যোতির্লিঙ্গ লাভ।

### ঝুমর নং ৫।

শুনি' আনন্দে রাবণ কহে কর জুড়ি'
শুন দেব ত্রিপুরারি।
চল চল প্রভু লঙ্কার ভবন।
॥ রং ॥ জয় ত্রিলোচন ॥
আজি হেথায় আইনু এই আশে
নিতে তোমা নিজবাসে
ঘরে বসে' সেবিব শ্রীচরণ॥ রং॥
শুনি' হাসি' কহেন দেব গঙ্গাধর শুন শুন লঙ্কেশ্বর।
এই লহ সুলিঙ্গ দশানন॥ রং॥
লিঙ্গ অচল হবে, যথা করিবে স্থাপন, শুন বীর দশানন
ভবপ্রীতা করে যার শ্রীপাদ পূজন॥ রং॥

পয়ার।

লিঙ্গ লইবারে রাজা পসারিলা কর।
থাম, বলি নিবোধল শঙ্করী সত্বর॥
ভবের উদার ভাব হেরিয়া ভবানী।
বিশ্বেশ্বরী চিন্তান্বিতা বিশ্বহানি জানি'॥

বিশ্বের কণ্টক এই রাবণ দুর্ব্বার।
লঙ্কায় লইলে শিবে না হবে সংহার॥
শিবের কৌশলপূর্ণ বর ভাব জানি'।
রাবণে কহেন দেবী স্নেহ-পূর্ণবাণী॥
শুন বৎস! এই ভাল না হয় বিচার।
অপবিত্র ভাবে লিঙ্গ স্পর্শিতে তোমার।
বারুণ মন্ত্রেতে জল মন্ত্রিত করিয়া।
দেন তারে আচমন করহ বলিয়া॥
আচমন করে রাজা পরম হরষে।
সেই ক্ষণে মেঘদল উদরেতে পশে॥

পদ্য।

যেমতি নিরধন অতি হরষিত মন
হেম-রতন-ঘট দানে।
দুর্লভ লিঙ্গ লয়ে' নিকষাত্মজ
হর্ষ ততোধিক মানে॥
সাপটী বিশ করে পুলকিত অন্তরে
লিঙ্গ ধরি' উরোমাঝে।
আপন গৃহমুখে চলিল পরমসুখে
গতি নিন্দিত গজরাজে॥
যাইতে যাইতে হরিতকীকানন
পশিলে অররুকুলনাথে।
পীড়িল মূত্র- বেগে সকাতর
ফাঁফর হঙল হেরি' সাথে॥

এই মত অবসর জানি' রমাবর
উপনীত সুরহিত আশে।
ছদ্ম-বিপ্রবেশে হেরি' হৃষিকেশে
রাবণ অতি উল্লাসে।
মধুর বাক্যে অতি মন্দোদরীপতি
কহিল সে দ্বিজকুলরাজে।
শুন প্রভু বিপ্র! ধরহ শিবলিঙ্গক,
ক্ষণেক ঠহর মোর কাজে॥
লঘুশঙ্কা করি. অবিলম্বে ফিরি,
পুনশ্চ ধরিব মহেশে।
এত কহি রাবণ বিপ্রে লিঙ্গ দিয়ে
চলিলা পরম উল্লাসে॥
বিলম্ব দেখি' বহু ডাকি' বিশবাহু
স্থাপিলা লিঙ্গ সেখানে।
সেই লিঙ্গ প্রপূজক বংশসমুদ্ভব
ভবপ্রীতার বসতি এই স্থানে॥

পয়ার।

প্রস্রাব করিয়া ত্যাগ উঠিয়া রাবণ।
নিরখিলা ভূদেবের মহা অদর্শন॥
শীঘ্র শীঘ্র শৌচ করি' গেলা লিঙ্গস্থানে।
চিন্তিত পাতালবিদ্ধ জানি' পঞ্চাননে॥
তুলিতে করিলা চেষ্টা নিস্ফল হইল।
তপ করি নয় শিরে হবন করিল
নিরখি' কঠোর তপঃ তুষ্ট ত্রিলোচন।
ডাকিয়া কহেন তারে শুনহ রাবণ॥

হেথা হ'তে নিতে মোরে কদাচ নারিবে।
পূর্ব্বের প্রতিজ্ঞা মম নিশ্চয় জানিবে॥
এস্থানে থাকিয়া শ্রীরাবণেশ্বর নামে।
প্রকাশি' রাখিব তব কীর্ত্তি ধরাধামে॥
শুনি ক্ষান্ত হ'য়ে রাজা আনি' তীর্থবারি।
পূজিলা গিরিজা সহ দেব ত্রিপুরারি॥
বিস্তারিত আছে বহু পুরাণেতে গাথা।
সংক্ষেপে কহিনু আমি জানিহ সর্ব্বথা।

## অথ শ্রীশ্রী৺বৈদ্যনাথ-ক্ষেত্রবর্ণন।

ত্রিপদী।

জয় বৈদ্যনাথ হর! করুণারস-সাগর!
গঙ্গাধর বৃষভ বাহন!
জয় হিমাদ্রি-তনয়া শিবজায়া শ্রীঅভয়া
মহামায়া দে মাগো! শরণ॥
দেহ শক্তি শক্তীশ্বরী যাহে শুভ পদ্য করি'
তীর্থকথা করিব প্রচার।
বৈদ্যনাথ তীর্থস্থান সর্ব্বতীর্থের প্রধান
দরশনে জন্ম নাহি আর॥
যবে সতী দক্ষঘরে ত্যজি' নিজ কলেবরে
ভোলানাথে শোকে কাঁদাইলা।
হর সেই তনু ধরি' ভ্রমিলা ভুবনোপরি
চক্রে হরি সকল কাটিলা॥

যে অঙ্গ পড়িল যথা দেবীপীঠ হৈল তথা
সতীহৃদি খসিল এস্থানে।
হৃদিপীঠ তেঁই নাম পরে চমকিলা বাম
সতীতনু লঘুভারজ্ঞানে॥
অবশিষ্ট তনু যাহা এই স্থানে শিব তাহা
নিজ করে করিলা দহন।
তেঁই চিতাভূমি হয় পরে রাবণে আনয়
জ্যোতির্লিঙ্গ লঙ্কার কারণ॥
মূত্রাতুর দেব-আর হরি ছলে লিঙ্গ হরি'
গৌরী-পীঠে করিলা স্থাপন।
দেববৈদ্য দুই জন অশ্বিনীকুমার হন
সর্ব্ব অগ্রে করিলা পূজন॥
শিব-প্রসাদে দু'জন যজ্ঞভাগ প্রাপ্ত হন
তেঁই প্রভু বৈদ্যনাথ হর।
পূর্ব্বেতে ত্রিকূটাচল পবিত্র স্থান বিমল
হর-গৌরী-বিহার ভূধর॥
নানাপুষ্প-লতা-তরু বিবিধ বিহঙ্গ চারু
কুরঙ্গ শার্দ্দূল জন্তু কত।
অতি বিস্তৃত আকার কতেক অগম্য তার
সিদ্ধগণ ছদ্মবাসে রত॥
সে পর্ব্বতে একধার স্বচ্ছ নীর অনিবার
পড়ে সদা শিবলিঙ্গ-শিরে।
সে লিঙ্গ প্রাচীন অতি কি দিবস কিবা রাতি
সুপূজিত ধরাধর-নীরে॥

অগ্নিকোণে তপোবন পর্ব্বত নেত্ররঞ্জন
তপোযোগ্য শান্তিনিকেতন।
দক্ষিণেতে চোল গিরি যারে দিবা-বিভাবরী
করে নদী পদপ্রক্ষালন॥
শূলকুণ্ড উত্তরেতে যাহার বারিপানেতে
শূলরোগ হয় বিমোচন।
পশ্চিমেতে সুললিত হরিদ্রাকুণ্ড শোভিত
বিরাজিত নন্দন কানন।
শ্রীশিবগঙ্গা উত্তরে বিমণ্ডিত পদ্মবরে
যাহে হয় তীর্থস্নান-দান।
এসকল তীর্থচয় দরশনযোগ্য হয়
তীর্থযাত্রা-পূর্ত্তি কারণ॥
এ সকল তীর্থকথা পুরাণেতে আছে গাথা
না করিনু বিস্তার বর্ণন।
বিশ্বকর্ম্মা বিরচিত শিবমন্দির শোভিত
পদ্মকলি-আকার গঠন।

ঝুমর নং ৬।

শিব অগ্রে শুভঙ্করা জয় দুর্গা শ্রীত্রিপুরা
বামেতে কুমার শক্তিধর গো।
তবে সিদ্ধিপ্রদ লম্বোদর গো॥
॥ ধুং ॥ দ্বিতীয় কৈলাশ এ নগর॥
ব্রহ্মায় দর্শন করি' হের শ্রীসন্ধ্যাসুন্দরী
আনন্দে বাজাও ঘণ্টাবর গো।
হের কালভৈরব সুন্দর গো॥ ধুং॥

যক্ষপতি হনুমানে, দরশন একস্থানে

মনসা-মুরতি মনোহর গো।

যার মন্ত্রে নম্র বিষধর গো ॥ রং ॥

তবে দেবী বিণাপাণি, কবিকুলের জননী

তবে প্রভু দেব দিবাকর গো।

দারিদ্র্য শঙ্কট রোগ হর গো ॥ রং ॥

তবে শ্রীবগলেশানী ভক্ত বিপক্ষনাশিনী

হের তবে রাম রঘুবর গো

সঙ্গে সীতা লক্ষণ সুন্দর গো ॥ রং ॥

মন্দাকিনী পূজা কর আনন্দ ভৈরবে হের

তবে কামেশ্বরী কামেশ্বর গো।

একাসনে শঙ্করী শঙ্কর গো ॥ রং ॥

পূজিয়া নর্ম্মদেশ্বর শ্রীকালী দর্শন কর

দর্শনে দুর্গতিহীন নর গো।

যাঁর পদতলে মহেশ্বর গো॥ রং ॥

বন্দি অন্নপূর্ণেশ্বরী পঞ্চ তীর্থ স্পর্শ করি

বারি-সিক্ত কর কলেবর গো।

চন্দ্রকূপ-পাপরোগ হর গো ॥ রং ॥

হের! লক্ষ্মী বসুমতী সহিত বৈকুণ্ঠপতি

দ্বারদেশে হনু কপিবর গো।

রক্ষ বংশ-বন-বৈশ্বানর গো ॥ রং ॥

নীলকণ্ঠ মহেশ্বর দর্শনে, প্রণাম কর

শঙ্কর-দুয়ারে নন্দীবর গো।

ভবপ্রীতা মহেশ কিঙ্কর গো ॥ রং ॥

ইতি শ্রীশ্রী৺বৈদ্যনাথ মাহাত্ম্য বর্ণন পালা সম্পূর্ণ ॥

# অথ শ্রীশ্রী৺কুণ্ডেশ্বরী জগদ্ধাত্রী মাহাত্ম্য বর্ণন পালা।

## মঙ্গলাচরণে শ্রীশ্রীগণেশ বর্ণনা

### ত্রিপদী।

গণরাজ ! গণেশ্বর ! গজেন্দ্র বদন ধর !
গঙ্গাধর-সুত গণপতি !
গণ-বিদ্যা-বিশারদ ! গন্ধর্ব-সেবিত পদ !
গণ-নাথ ! গণেশ মূরতি।
গণেন্দ্র ! গণপ্রবর। গন্ধলিপ্ত কলেবর !
গজমুক্তাহারবিমণ্ডিত !
গণ-কুলোজ্জ্বলমণি ! গণাধিপতি আপনি
গজারিবাহিনী অঙ্কাশ্রিত॥
তোমার ষোড়শ নাম সদা সুখ মোক্ষ ধাম
অবিরাম জপে যেই জন।
তারে হেরি সেইক্ষণ পলায় বিপদগণ
হরি হেরি মাতঙ্গ যেমন॥

### ঝুমর নং—৭।

জয় ! প্রভুগণেশ্বর গজেন্দ্র বদনধর
শুভঙ্কর শঙ্কর নন্দন।
তরুণারুণ বরণ রক্তাম্বর সুশোভন
বিভূষিত রতন ভূষণ॥
॥ ধুং॥ নমো ব্রহ্ম-সনাতন !

একদন্ত, লম্বোদর, শঙ্কর নন্দন!
( শিবাত্মজ, শিবময় ত্রিগুণধারণ! )
চতুর্ভুজ সুদর্শন চন্দ্রচূড় ত্রিনয়ন
জগজ্জন-বন্দিত চরণ।
মস্তকে সিন্দূর শোভা ভক্তজন মনোলোভা
অঙ্গপ্রভা জিনিয়া তপন ॥ রং ॥
তুমি প্রভু সারাৎসার সর্ব্বাগ্রে পূজা তোমার
পার্ব্বতী কুমার পদ্মাসন,
বিঘ্ন মাতঙ্গ কেশরি তুমি সুরহিতকারী
কি করিব তোমার বর্ণন ॥ রং ॥
তুমি হে গণনায়ক হেরম্ব সিদ্ধিদায়ক
বিনায়ক কল্যাণ-কারণ।
ভবপ্রীতা নরাধম ডাকে তোমা সুরোত্তম
কর মম-বিপদ ভঞ্জন ॥ রং ॥

পয়ার।

জয়! জয়! জগদ্ধাত্রী পরমা প্রকৃতি!
জয়! মহাশক্তি-রূপা-দেবী ভগবতি!
ত্রিগুণ-ধারিণি তারা কৈলাস-বাসিনি!
জয়! মহাজ্যোতীরূপা দনুজনাশিনি!
ভবানি, ভৈরবী, ভীমা, ভবেশ-ভাবিনি!
আদ্যাশক্তি বিধি-বিষ্ণু হর-প্রসবিনি!
দেহ শক্তি শক্তিশ্বরি! জানি নিজ দাস।
শ্রীপদ মহিমা কিছু করিব প্রকাশ॥
মহামায়া রূপা তুমি বিশ্ব বিমোহিনী!
তোমার মায়ায় মুগ্ধ নিজে শূলপাণি॥

মায়াপতি হয়ে যদি মুগ্ধ হন তিনি,
অপরের দশা আর কি কব জননি!
ইন্দ্রাদি-দেবতাগণ তব মায়া জালে।
পড়িয়া ফাঁফর হয়ে ছিলা এককালে॥
কাতরে করুণাময়ি! নিজে করি দয়া
বিতরিলা দিব্যজ্ঞান আপনি অভয়া॥
এক্ষণে বর্ণিব দেবি! সেই বিবরণ।
অধম স্নুতের দোষ না লবে কখন॥

## "ইন্দ্রাদি দেবগণের মোহপ্রাপ্তি এবং দেবীর চিন্তা"

ঝুমর নং ৮।

খ্যামটা।

শক্তিবলে শক্তিমান, ইন্দ্রাদি ঐশ্বর্য্য পান
রাজমদে হারান চেতন॥
॥ রং॥ শুন বিবরণ!
ত্রিদশের দর্প বিভঞ্জন॥
ঈশ্বর নাহি অপর প্রত্যেকে নিজে ঈশ্বর
স্থিরতর করেন নিরূপণ॥ রং॥
এই মত দেবগণ মোহান্ধ হয়ে তখন
না করেন ঈশ্বরে পূজন॥ রং॥
বিমুগ্ধ হেরি অমরে তারা চিন্তেন অন্তরে
ভবপ্রীতাধরে শ্রীচরণ॥ রং॥

## ইন্দ্রাদি দেবগণের দর্পনাশে দেবীর সঙ্কল্প ও মহাজ্যোতিরূপ ধারণ ॥

ত্রিপদী।

ভাবেন পরমেশ্বরী এবে কি উপায় করি
কিসে হরি, মোহ-দেবতার ?
ধর্ম্ম সেতু দেবগণ নাস্তিক হলে এমন
ধর্ম্মের পালন হবে ভার ॥
পাইয়া প্রভুত্ব সার দেবে হয় অহঙ্কার
জন্মিল বিকার তেঁই মনে।
এভাবে দেবতা যদি হয় অনীশ্বর বাদী
কে রাখিবে ধর্ম্ম সনাতনে ?
অমরের দর্প নাশ করিতে হব প্রকাশ
যাহে দৃঢ় বিশ্বাস জন্মিবে।
এমত চিন্তি শঙ্করী জ্যোতির্ম্ময়ী রূপ ধরি
প্রকাশিলা অমনি ত্রিদিবে ॥

ঐ ঝুমর নং ৯।

জ্যোতির্ম্ময়ী রূপ ধরি প্রকাশিলা মহেশ্বরী গো
জলন্ত পর্ব্বত সমাকৃতি।
তেজে কোটি রবি শোভা, কোটি চন্দ্র সমপ্রভা
ভয়ঙ্করী রূপে বিরাজেন সতী ॥
॥ রং ॥ নমো ভগবতি !
বারেক দর্শন আর করে হেন সাধ্য কার গো
সে ভীমার ভীষণ-মুরতি ?

অন্তের কি কব কথা? অগ্নির নয়নে ব্যথা
হয় যদি দৃষ্টি দেন তাঁর প্রতি॥ রং॥
দ্বিজ ভবপ্রীতাভণে কেজানে এ(ই) ত্রিভুবনে গো
শ্রীমহামায়ার মায়া বিভুতি?
নানা তন্ত্রে পঞ্চ মুখে রূপ গুণ বর্ণি সুখে
"অনন্তা" কহিলা যাঁরে পশুপতি?

# মহাজ্যোতি দর্শনে সুরগণের আতঙ্ক ও পবনকে দূতরূপে প্রেরণ।

## ভাদুরিয়া ঝুমর নং ১০।

বাসবাদি দেবগণ মহাজ্যোতি দরশন
করি, হন ভয়াকুল মন গো।
পবনে কহিলা সেইক্ষণ গো॥
॥ রং॥ কি অদ্ভূত প্রকাশ এমন?
হে দিকপতে! প্রভঞ্জন! অগ্নি সখা বিচক্ষণ
ত্বরা বীর! করহ গমন গো॥
জানিতে সে জ্যোতি বিবরণ গো॥ রং॥
জানি তার তত্ত্ব সার শীঘ্র আসি গুণাধার
কর সুর সন্দেহ ভঞ্জন গো।
ভবপ্রীতা ভাবে শ্রীচরণ গো॥ রং॥

### পয়ার

তেজের সকাশে বায়ু করিলা গমন।
তাঁর পরিচয় দেবী সুধান তখন॥

ঝুমর নং ১১।

কেবা তুমি বীরবর? কহ কত শক্তি ধর
আসিলা মম গোচর কি প্রয়োজনে?
॥ রং ॥ মায়া হেরি দেব যত চিন্তিত মনে ॥
মরুত কহেন তবে বায়ু নাম ধরি ভবে
আকর্ষিতে পারি সবে ধরা ভুবনে ॥ রং ॥
তবে এক তৃণ ধরি তাহারে দিলা শঙ্করী
ধরিতে নারিলা ক্ষণমাত্র পবনে ॥ রং ॥
হেরি প্রভঞ্জন গতি বিবুধ উদ্বিগ্ন অতি
ভবপ্রীতার্ গতি তারার্ রাঙ্গা চরণে ॥ রং ॥

---

## ইন্দ্রাদি কর্ত্তৃক অগ্নিকে দূতত্বে বরণ।

ত্রিপদী।

হেরি সে কর্ম্ম অদ্ভুত চিন্তিত অদীতি সুত
অতি দ্রুত পাঠান অনলে।
সমীপে অগ্নি মুরতি হেরি তবে হৈমবতী
সুধাইলা অতি কুতুহলে ॥

---

## অগ্নির দর্পনাশে সুরগণের জ্ঞান লাভ।

পয়ার।

অমর কি জাত বেদ কিবা তেজ নাম?
প্রকাশিয়া পরিচয় কহ গুণধাম!
হুতাশন কন মোর নাম অগ্নি হয়।
সকলে দহিতে পারি কহিনু নিশ্চয় ॥

দেবী কন তৃণখণ্ড দিয়ে তার হাতে।
দগ্ধ কর দেখি ইহা আমার সাক্ষাতে॥
সকল প্রযত্নে অগ্নি দহিতে নারিলা।
লজ্জিত হইয়া অধো বদনে রহিলা।
তাহা হেরি নিশ্চিত করিলা দেবতারা।
ইনি যে ঈশ্বরী, নহি ঈশ্বর আমরা॥
ইহা জানি ভক্তি ভাবে সকলে মিলিয়া।
সন্তুষ্ট করিলা তাঁরে স্তব প্রকাশিয়া॥

---

## দেবগণ কৃত দেবীর স্তব।

### ঝুমর নং ১২

জয় পরমেশি! তারা মুক্তকেশী।
মহেশি! মহেশ কামিনি!
নমো মহামায়া। দেহ পদছায়া
অভয়া ভয় নিবারিণি
॥ রং ॥ তারিণি দুঃখ হারিণি।
জনম যন্ত্রণা বারিণি॥
তুমি গো ঈশানি! বিশ্ব প্রসবিনি!
ঈশনহি মোরা জননি।
ক্ষম ভ্রান্তি দোষ পরিহর রোষ
হের আশুতোষ মোহিনি॥ রং॥
মায়াতে তোমার মুগ্ধ ত্রিসংসার
মোদের কি দোষ জননি।
মোরা সবে যত যন্ত্র মা! যেমত
যন্ত্রীরূপা তুমি আপনি॥ রং

এরূপ সম্বর মুরতি সুন্দর

প্রকাশ মঙ্গল দায়িনি !

ভব প্রীতাভণে তব অদর্শনে

কান্দি মা ! দিবস যামিনী ॥ রং ॥

## দেবীর জগদ্ধাত্রীরূপ ধারণ।

ত্রিপদী।

অমরের মোহনাশে দেবী ভাসেন উল্লাসে

অম্বর প্রদেশে প্রকাশিলা

প্রখর তেজ সম্বরি সাজি সুষমা সুন্দরী

জগদ্ধাত্রী মুরতি ধরিলা ॥

মৃগেন্দ্র বাহনোপরি পদ্মাসনা মহেশ্বরী

পদতলে বাল রবি দেখা।

রক্তজবা প্রভাহর অতি মনোহর তর

ধ্বজ বজ্রাঙ্কুশ উর্দ্ধরেখা ॥

মণিদ্বীপ কি সুন্দর প্রভাকর প্রভাধর

বিস্তর রতন জ্যোতীর্ম্ময়।

মধ্যে ব্রহ্ম সনাতনী কোটি বিদ্যুত বরণি

মোহিনী রূপে হন উদয় ॥

## শ্রীশ্রী৺জগদ্ধাত্রীর ধ্যানাত্মক

ঝুমর নং ১৩। সুর খেমটা।

মৃগেন্দ্র বাহনে দেবী প্রসন্ন বদনা

নানা রত্ন বিভূষণা ;

চতুর্ভুজা, রক্তাম্বর-ধরা, ত্রিনয়নি ॥

॥ রং ॥ নমো-ভব-নিস্তারিণি।

তরুণারুণ বরণী বিশ্ব বিমোহিনী,
নাগ যজ্ঞোপবীতিনী
ধনুর্ব্বাণ শঙ্খ চক্র ধারিণি, তরুণী ॥ রং॥
পীন-পয়োধরে সাজে নবরত্ন মালা
ভালে সাজে শশি কলা ;
মুক্তকেশী সুমঙ্গলা কমল বাসিনি ॥ রং ॥
কোটি চন্দ্র প্রভাময়ী ত্রৈলোক্য তারিণি,
ত্রিভুবন বিহারিণী
কটিক্ষীণতর তাহে বিচিত্র কিঙ্কিনী ॥ রং ॥
নারদাদি ঋষিগণ সেবে নিরন্তর,
পদযুগ মনোহর ;
ভবপ্রীতায় সেই পদে রাখ গো জননি ॥ রং ॥

## (দেবগণের বর লাভ ও দেবীর অন্তর্দ্ধান)

জগদ্ধাত্রী মূর্ত্তি হেরি যত দেবগণ।
আপনারে ধন্য মানি আনন্দিত হন ॥
দেবীরে করিল তুষ্ট স্তব প্রকাশনে।
বর প্রাপ্তে যায় সবে যে যার ভবনে ॥
সেথা অন্তর্হিতা দেবী হইলা তখন।
কাত্যায়নী তন্ত্রে ইহা আছে প্রকাশন ॥
জগদ্ধাত্রী উপাখ্যান অতি মনোহর।
ভক্তিভাবে শুনে যদি ধন্য হয় নর ॥
সুখ সৌভাগ্যাদি লাভ করে সেই জন।
অন্যথা না হয় কভু শিবের বচন ॥

# শ্রীশ্রী৺ কুণ্ডেশ্বরী জগদ্ধাত্রী কবচ প্রকাশ বিবরণ।

ঝুমুর নং ১৪

স্তবে তুষ্ট ভগবতী, কন দেবগণ প্রতি,
লহ সুরগণ, "বিজয়-কবচ" মম করহ ধারণ॥
॥ রং ॥ সদামঙ্গল কারণ॥

দুষ্টগ্রহ, রোগকত, দেহীরে হানে সতত, অস্ত্র অগণন;
এ (ই) মহা কবচে তাহা করে নিবারণ। রং

কবচ প্রসাদে "হর" হইলা জগদীশ্বর, গরল ভীষণ
পান করি মৃত্যুঞ্জয় হন পঞ্চানন॥ রং॥

অকালে পূজন করে, শ্রীরাম তুষিলা মোরে, কবচ কারণ;
কবচ লভিয়া সুখে বধিলা রাবণ। রং

কবচ থাকিলে অঙ্গে, আমি থাকি সঙ্গে সঙ্গে, ছায়ার মতন;
ভবপ্রীতা ভাবে তারার অভয় চরণ॥ রং॥

# অথ শ্রীশ্রীজগদ্ধাত্রী দেবীর, কুণ্ডেশ্বরী নামের তাৎপর্য্য—

পুরাকালে ভণ্ডাসুর দৈত্য কর্ত্তৃক দেবগণ স্ব স্ব অধিকারচ্যুত হইয়া অগ্নিকুণ্ডে মহা যাগক্রমে যজ্ঞ করায় সেই চিদগ্নিকুণ্ড হইতে পরমাপ্রকৃতি ভগবতী দেবী আবির্ভূতা হন, সেই জন্য তিনি "কুণ্ডেশ্বরী" নামে বিখ্যাতা।

তৎপ্রমাণং যথা—

কুণ্ডং যোজন বিস্তারং সম্যক্ কৃত্বাসুশোভনং।
যজাম পরমাশক্তিং মহামাংসৈবরং সুরাঃ॥

ব্রহ্মভূতাভবিষ্যামো ভোক্ষ্যামোবা ত্রিপিষ্টপং।
ইতিকৃত্বামতিং দেবাঃ কুণ্ডং নির্ম্মায় শোভনং॥
মহাযাগ ক্রমেনৈব প্রণিধায় হুতাশনং।
তথৈব জুহুয়ুর্মাংসানুৎ কৃত্যোৎ কৃত্য মন্ত্রতঃ॥
হৃতেষু সর্ব্বমাংসেষু পাদেষু চ করেষু চ।
*　　　*　　　*
প্রাদুর্ব্ভুব পুরতঃ তেজঃ পুঞ্জ মনুপমং।
সূর্য্যকোটি প্রতিকাশং চন্দ্রকোটি সুশীতলং॥
তন্মধ্যমে চ সমভূৎ চক্রাকারং মনোহরং।
তন্মধ্যমে মহাদেবী মুদয়ার্কসম প্রভাং॥
জগদুজ্জীবনাকারাং ব্রহ্মাবিষ্ণু শিবাত্মিকাং।
আনন্দসার সন্দোহাং করুণাপাঙ্গ কৌমুদীং॥
পাশাঙ্কুশেক্ষু কোদণ্ড পঞ্চবাণ লসৎকরাং।
তয়াবলোকিতা সন্তস্তে সর্ব্বে বিগত জ্বরাঃ॥
সম্পূর্ণাঙ্গা দৃঢ়তরা বজ্রদেহা বভূবিরে।
ইতি ব্রহ্মাণ্ড পুরাণে॥

## অথ কুণ্ডাধামে শ্রীশ্রী৺ কুণ্ডেশ্বরী মাতার আবির্ভাব বিবরণ।

### ঝুমর নং—১৫।

হুগলী আরামবাগ থানা যার, মায়াপুর গ্রাম অতি চমৎকার,
সেথায় পূর্ব্ব বসতি।
বঙ্গের ভূষণ, ব্রাহ্মণ রতন, প্রধান কুলীন খ্যাতি গো॥
॥ রং॥ শুন ইতিহাস কুণ্ডাতে প্রকাশ কুণ্ডেশ্বরীর যেমতি।

পূর্ব্বোক্ত বংশীয় শাণ্ডিল্য গোত্রজ, শ্রীকৃষ্ণমোহন তাঁহার অঙ্গজ,
রামময় মহামতি।
ভার্য্যা সঙ্গে করি, দিবা-বিভাবরী, আর'ধেন ভগবতী গো॥ রং॥
তুষ্ট হয়ে দেবী কহিলা স্বপনে, যাহ বৈদ্যনাথ হৃদি পীঠস্থানে,
সে যে মোর প্রিয় অতি।
অগ্নিকোণে তার, কুণ্ডানাম যার, সেথায় মম বসতি গো॥ রং॥
অগ্নিকুণ্ডে হয় উৎপত্তি আমার, তেঁই সেই স্থানে প্রীতি যে অপার,
কহিনু সত্য ভারতি।
সেথায় যাইয়া, ভক্তি প্রকাশিয়া, স্থাপিও মোর মুরতি গো॥ রং॥
প্রসিদ্ধ কবচ দিলাম তোমারে, দীন-দুখী-জীব দুর্গতি উদ্ধারে,
বিতরিবে দিবারাতি।
ভবপ্রীতা ভণে, জগত কল্যাণে, আদেশিলা ভগবতী গো॥ রং॥

ঝুমর নং ১৬।

স্বপ্নে পেয়ে দরশন, জননীর শ্রীচরণ, রামময় আনন্দে মগন।
॥ রং॥ প্রেমাকুল মন দেশে দেশে করেন ভ্রমণ।
পালিতে দেবী আদেশ, ভ্রমি সুখে নানা দেশ, শেষে বৈদ্যনাথে আগমন॥রং॥
কুণ্ডাতে প্রবেশ করি, স্থাপিবারে কুণ্ডেশ্বরী করিলেন অন্তরে চিন্তন॥রং॥
দ্বিজ ভবপ্রীতা ভণে আসন্নোদয় সেক্ষণে রামময় চিন্তাকুল মন॥ রং॥

ত্রিপদী।

আসন্ন-সময় জানি, রামময় দ্বিজমণি, পত্নী প্রতি কহেন বচন।
কহিয়ো আপন সুতে, কুণ্ডেশ্বরী প্রতিষ্ঠিতে করিতে কবচ প্রকাশন॥
রামপদ মহামতি, আদেশ পালন প্রতি, হয়েছিলা অতি যত্নবান।
কর্ত্তব্য সম্পূর্ণ নয়, আসে অন্তিম সময়, হেরি হন চিন্তাকুল প্রাণ॥
কনিষ্ঠ সোদর তাঁর, হরিপদ গুণাধার করি তাঁরে আশীর্ব্বাদ দান।
কহি বিধান বিস্তার, দিয়ে শেষ কার্য্যভার, মোক্ষধামে করিলা প্রস্থান॥

আদেশ মস্তকে ধরি, স্থাপিলেন কুণ্ডেশ্বরী হরিপদ আনন্দ অন্তরে।
হয়ে অতি যত্নপর, শ্রীসিদ্ধ কবচ বর বিতরেন কল্যাণের তরে॥

## শ্রীশ্রী৺কুণ্ডেশ্বরী দেবীর নিবাস স্থান বর্ণন।

ত্রিপদী।

নন্দন কানন সম কুণ্ডা ধাম মনোরম
প্রাকৃতিক-দৃশ্য মনোহর।
শৈলমালা বিমণ্ডিত মধ্যে প্রান্তর বিস্তৃত
সুশোভিত পাদপ নিকর॥
পূর্ব্বেতে ত্রিকূটাচল তুঙ্গ শৃঙ্গ নীলোজ্বল
অরুণ উদয় শীর্ষে তার।
শোভা হেরি হয় মনে যেন গগন-দর্পণে
প্রতিবিম্ব শ্রীজগদম্বার॥
গিরি অসিত বরণ যেন প্রমত্ত বারণ
উর্দ্ধে স্বচ্ছাকাশ সিংহ প্রায়
তদূর্দ্ধে অরুণ প্রভা জগদ্ধাত্রী-মূর্ত্তি শোভা
হেরি ভক্ত পরাণ জুড়ায়॥
অগ্নিকোণে তপোবন চির শান্তি নিকেতন
ঈশানে পুষ্করিণী সুন্দর।
নৈঋতে অচল কত কূপ এক সুললিত
বায়ব্যেতে বৈদ্যনাথ হর॥
বেষ্টিত প্রাচীর বর পুষ্পোদ্যান মনোহর
দক্ষিণে রামপদ ভবন।
নানা পুষ্প লতা তরু বিহরে বিহঙ্গ চারু
ক'রে ভৃঙ্গ মধুর গুঞ্জন॥



শ্রীশ্রী৺কুণ্ডেশ্বরী মাতার মন্দির

পৃষ্ঠা

# মন্দির বর্ণন।

## ঝুমর নং ১৭।

শশাঙ্ক ধবল মন্দির শোভন, চূড়ায় কলস ত্রিশূল স্থাপন,
উজ্জ্বল ভানু কিরণে। নয়ন-রঞ্জন, অতি সুগঠন, চঞ্চল ধ্বজ পবনে গো।
॥ রং ॥ মন্দিরের শোভা ভক্ত মনোলোভ অতুল ভব-ভুবনে ॥
উপরি চারি কোণে দেব মূর্ত্তি চারি, অন্নদা কমলা শঙ্কর মুরারি।
হেরিলে ভক্ত নয়নে, হেন মনে হয় যত সুরচয় আগত দেবী দর্শনে গো॥ রং॥
মর্ম্মর নির্ম্মিত চারু সিংহাসন, তাহে দেবীমূর্ত্তি, কাঞ্চন বরণ ভূষিত রত্ন ভূষণে।
সুমধুর স্বরে দ্বিজ স্তব করে আনন্দ চিত-শ্রবণে গো ॥ রং ॥
হেম পাত্রে সদা গুগ্‌গুলু পুড়ছে, স্বর্গীয়-সৌরভে পরাণ মাতিছে,
কুসুম দেবী চরণে। শঙ্খ ঘণ্টা ধ্বনি, দিবস রজনী,
আরতি অতি যতনে গো ॥ রং ॥
আচম্বিতে সেথা হলে উপনীত, কৈলাস বলিয়া হয় সুপ্রতীত,
সালোক্য ভ্রম জীবনে।
ভবপ্রীতা ভণে প্রকাশ এমনে তারা! হৃদি পদ্মাসনে গো ॥ রং ॥

### পয়ার।

কৃষ্ণধন ঘোষ নিজ বুদ্ধি অনুসারে।
নির্ম্মাইলা সে মন্দির আর্য্য জাতি করে ॥
সেথা হতে বৈদ্যনাথ মন্দির দর্শন।
পায় সুখে অবিরত যত ভক্ত জন ॥
প্রতিষ্ঠা করিলা হরপদ গুণাধার।
পূর্ব্বে প্রকাশিত হয় ইতিহাস তার ॥

# অথ দেবীর বাহন বিষয়ে।

পয়ার।

দেবতার তমো ভাব-অজ্ঞান-তিমির।
ধরিয়াছে কৃষ্ণবর্ণ-মাতঙ্গ-শরীর॥
শুক্ল বর্ণ-সত্ব গুণ,-দেবীর কৃপায়।
হের তারে বিনাশিছে ধরি সিংহকায়॥
শক্তি আর শক্তিমানে প্রভেদ কেমন।
শিক্ষা দিতে ভবে এই "বিগ্রহ" ধারণ॥
সেই ভাব বাহনেতে প্রকাশিত হয়।
অতিকায়-করি পৃষ্ঠে ক্ষুদ্র সিংহ রয়॥
মহা শক্তি স্কন্ধে ধার ক্ষুদ্র পঞ্চানন।
প্রকাণ্ড বারণ কুম্ভ করে বিদারণ॥
শক্তি বলে ক্ষুদ্র বজ্র গিরি চূর্ণ করে।
মহা বন দহে—কণা মাত্র বিশ্বনরে॥
শক্তি বিনা শব সম শিব পঞ্চানন।
শক্তি যোগে জগদীশ সদাশিব হন॥

তৎপ্রমাণং

যথা—শিবেঽপি পালনং নাস্তি পালয়ন্তী পরাশিবা।
সৃষ্টিঃ স্থিতিশ্চ সংহারো নিশ্চলত্বে কথং ভবেৎ॥
শিবোঽপি নিশ্চলঃ সাক্ষাৎ প্রকৃতিঃ ব্যাপ্তি কারিণী।
অতএব মহেশানি! ঈশঃ প্রেতো ন সংশয়ঃ॥

শাস্ত্রে পরমাপ্রকৃতি ভগবতী দেবীর তিনটী মাত্র বাহন বিশেষ ভাবে উক্ত হইয়াছে তাই এই স্থলে তৎসম্বন্ধে "কালিকা পুরাণের" প্রমাণ বচন প্রকাশিত হইল।

যথা-কদাচিৎসা সিত-প্রেতে কদাচিদ্রক্ত পঙ্কজে।
কদাচিৎ কেশরি পৃষ্ঠে রমতে কাম-রূপিণী ॥

দেবীর ধ্যানাদিতে যে স্থলে "প্রেতাসন গতাং" কিম্বা "শিবাসন গতাং" প্রভৃতি শব্দ উক্ত থাকে সে স্থলে প্রেত কিম্বা শিব শব্দে মহাদেবকেই বুঝিতে হইবে। আর রক্ত পঙ্কজাসন উক্ত থাকিলে ব্রহ্মাকে এবং সেইরূপ সিংহ বাচক শব্দে বিষ্ণুকেই বুঝিতে হইবে।

তৎপ্রমাণং

যথা—সিত প্রেতো মহাদেবো ব্রহ্মা লোহিত পঙ্কজং।
হরির্হরিস্তুবিজ্ঞেয়ো বাহনানি যথা ক্রমাৎ ॥

ইহার তাৎপর্য্যে এইরূপ বুঝা যায় যে এই দেবত্রয় মহাশক্তির আশ্রয় লইয়া অথবা তাঁহাকে ধারণ করিয়া সৃষ্টি, স্থিতি, সংহারাদি কার্য্যে সক্ষমতা লাভ করিয়া থাকেন ॥

১। শ্রী শ্রী৺ জগদ্ধাত্রী দেবী যে সত্য যুগের কার্ত্তিক শুক্লানবমী মঙ্গলবারে মূর্ত্তি ধারণ করিয়াছিলেন, তাহা আগমতত্ত্বসারে উক্ত হইয়াছে।

যথা—কার্ত্তিকেঽমলপক্ষেতু নবম্যাং ভৌম বাসরে।
আবির্ভূতা জগদ্ধাত্রী যুগাদৌ দৈত্য নাশিনী ॥

২। দেবীর উৎপত্তি দিনই যে তঁহার পূজার বিশেষ কাল তাহা "মায়াতন্ত্রে" উক্ত হইয়াছে।

যথা—পূজয়েজ্জগতাং ধাত্রী কার্ত্তিকে শুক্ল পক্ষকে।
দিনোদয়ে চ মধ্যাহ্নে তথা সায়াহ্নকেঽহনি ॥

তাঁহার উৎপত্তি দিনে তাঁহার পূজা করিলে যে বিশেষ ফল লাভ হয় তাহা "শক্তিসঙ্গমতন্ত্রে" প্রকাশ হইয়াছে।

তৎপ্রমাণং—যথা—

কার্ত্তিকস্যসিতে পক্ষে নবম্যাং জগদীশ্বরীম্।
ত্রিকালমেককালং বা বর্ষে বর্ষে প্রপূজয়েৎ ॥

মৃন্ময়ীং প্রতিমাং শক্ত্যা জগদ্ধাত্র্যা বিধানতঃ।
পূজয়িত্বা পর দিনে প্রতিমাং তাং বিসর্জ্জয়েৎ॥
পুত্র-পৌত্র ধনৈশ্বর্য্য সংযুতাহন্তে ভ বংপুরী॥

অথ জগদ্ধাত্রী বিদ্যোৎপত্তিমাহ। কাত্যায়নীতন্ত্রে পার্ব্বত্যুবাচ

ভগবন্! প্রাণনাথেশ! সর্ব্বতত্ত্ব বিশারদ।
শ্রুতা কাত্যায়নী বিদ্যা-সমুৎপত্তি স্ত্রিলোচন॥
মহাদুর্গা জগদ্ধাত্রী বিদ্যোৎপত্তিভবে যতঃ।
তৎসর্ব্বং ব্রূহি! ভগবন্! কৃপয়া পর মশ্বর॥

## ইতি দেবী প্রশ্নে।

### শ্রীশিব উবাচ।

শৃণুপার্ব্বতি! বক্ষ্যামিরহস্যং পরমাদ্ভুতম্।
যৎশ্রুত্বালভতে দেবি! সৌভাগ্য সুখমুত্তমম্॥
পুরা পুরন্দর মুখাঃ স্বেশ্বরত্বাভি মানিনঃ।
প্রাহুঃ কিমীশ্বঃ স্ত্বা স্মানর্তা চ স্বরানিতি॥
অথদুর্গা জগন্মাতা নিত্যা চৈতন্য-রূপিণী।
ত্বত্তেষাং ধর্ম্ম সতু-নিন্দ্রাদ না নিষগ্রণম্।
করীষ্যামীতি নিশ্চিত্য জ্যোতীরূপ দাবলম্।
তেষামাবীরভুদ্দুর্গা জগদ্ধাত্রী জগন্ময়ী॥
কোটি সূর্য্য প্রতিকাশা চন্দ্রকোটি সমপ্রভা।
জ্বলন্তং পর্ব্বতমিব সর্ব্বলোক ভয়ঙ্করম্॥
তদ্দৃষ্ট্বা সুরাঃসর্ব্বে ভয়মাপুমহেন্দ্রসঃ।
কিমেতন্ন বিদিশেচতুং সক্তাস্তে হ্ভবন্ সুরাঃ॥

বায়ুমাহুঃ সমাহূয় কিমেতৎ পরমাদ্ভুতম্।
বিজানীহিমরুদ্বীর মাতারশ্বন্ দিশাংপতে ॥
ততো বায়ুর্ক্র্তং তত্রগতস্তেজোহন্তিকং ততঃ।
তমন্তিক মুপায়াতং প্রাহ্যতেজ ময়ী ততঃ ॥
বলবন্! কস্ত্বমায়াতো বীর্য্যং কিঞ্চাস্তবাত্বয়ি।
আদাতুংশক্যতে সর্ব্বং পৃথিবীতল সম্ভবম্ ॥
ইতি প্রত্যুক্তবান্ বায়ুঃ ক্ষণং তত্রৈব তিষ্ঠতি।
আদৎ স্বৈতৎ তৃণমিতি নিদধৌ বায়বে তৃণম্ ॥
বায়ুঃ সর্ব্ব প্রযত্নেন নাদাতুং তৎক্ষমোহ ভবৎ।
ততোদেবাঃ প্রাহুরগ্নিং ভীতাউদ্বিগ্ন মানসাঃ।
অগ্নে এতদ্বিজানীহি কিমেতৎ কর্ম্মচাদ্ভুতম।
ইত্যুক্তো দেবতা বৃন্দৈ রগ্নিস্তেজোন্তিকং গতঃ ॥
অমরোজাত বেদা বা তেজা বাগিত্যবাচতম্।
সপ্রোক্তবানগ্নি রস্মি সর্ব্ব দাহক শক্তিকঃ ॥
দহৈতৎ তৃণ মত্যগ্ন মিতিতস্মৈ তৃণং দদৌ।
অগ্নিঃ সর্ব্ব প্রযত্নেন দগ্ধুং নৈতৎ ক্ষমোহ ভবৎ ॥
ততোনিবৃত্তে বহ্নিভূর্ত্বাসোহ পত্রপান্বিতঃ।
একত্রস্থাঃ সুরাঃ সর্ব্বে মন্ত্রয়া মাসুরুত্তমম্ ॥
ইয়মেবেশ্বরীনূনং স্তোষ্য-মানেশ্বরা বয়ম্।
ইতি নিশ্চিত্য সুধিয় স্তুষ্টুবুঃ পরমেশ্বরীম্ ॥
প্রাহুর্দ্দেবগণাঃ সর্ব্বে ত্বমীশানেশ্বরা বয়ম্।
ঈশ্বর স্বাভিমানেন যদস্মাকং সুদুস্কৃতম্।
ক্ষন্তুমর্হসিতৎ সর্ব্বং কৃপয়া জগদম্বিকে ॥
তবরূপং সুগোপ্যংযন্মঙ্গলং সর্ব্বমঙ্গলং।
তদ্দ্রষ্টুং বয়মিচ্ছামো দেহি দর্শন মুত্তমম্ ॥

ইত্যুক্তানাং সুবুদ্ধীনাং মাবিরাসীচ্ছিবাম্বরে।
তেজস্যন্তর্হিতে তস্মিন্ চমৎকারি কলেবরে॥
মৃগেন্দ্রোপরি সুস্মেরা সর্ব্বালঙ্কার ভূষিতা।
চতুর্ভুজা মহাদেবী রক্তাম্বর ধরাশুভা॥
বালার্ক সদৃশা দেহে নাগ যজ্ঞোপবীতিনী।
ত্রিনেত্রা কোটিচন্দ্রাভা দেবর্ষিগণ সেবিতা॥
দর্শয়ামাস দেবানামেবং রূপং জগন্ময়ী।
ততস্তাং তুষ্টুবুর্দেবা জগদ্ধাত্রীং মহেশ্বরীম্॥
বরং প্রাপুঃ সুরগণাঃ যথেষ্টং ত্রিদশালয়ে।
তত্রৈবান্তর্হিতাদেবী মহাদুর্গা জগন্ময়ী॥
ইত্যাদিঃ।

বৈদ্যনাথ নিকটস্থ কুণ্ডাগ্রামে এই জগদ্ধাত্রী মূর্ত্তির প্রতিষ্ঠাতাগণের আশীর্ব্বাদাত্মক শ্রীশ্রীজগদ্ধাত্রী বন্দনাদি ঝুমর এই স্থলে প্রকাশিত হইল।

ঐ ঝুমর নং ১৮।

জয়! জগদ্ধাত্রী তারা! কুণ্ডেশ্বরী সারাৎসারা
শিবদারা বিশ্ববিমোহিনি!
পদ্মরাগ মণিজিনি তরুণারুণ বরণি
দুর্গতী হারিণী সুরেশানি!
॥ রং ॥ নমো ব্রহ্ম সনাতনি!
জগদ্ধাত্রী জগন্ময়ী জগত পালিনী!!
প্রফুল্ল পঙ্কজাননা, সুতরুণী ত্রিনয়না
অর্দ্ধেন্দুভূষণা শিবরাণি!
শঙ্খ, চক্র, ধনু, শরে, চতুর্ভুজ শোভা ধরে
হের পামরে দীন তারিণি! ॥ রং ॥

রত্ন ভূষণ ভুষিতা রক্ত বস্ত্র সুশোভিতা
ত্রিলোক পূজিতা মহেশানি !
জয় ! যোগীন্দ্র মোহিনি নমো ! নগেন্দ্র-নন্দিনি
মৃগেন্দ্র-বাহিনি-সুহাসিনি ! ॥ রং ॥
"রামপদ মহাত্মার"- আত্মারে দিয়ে মোক্ষসার
পরব্রহ্মে মিশাই তারিণি !
দ্বিজ ভবপ্রীতা ভণে রাখ সতত কল্যাণে
হরিপদ শর্ম্মণে জননি ! ॥ রং ॥

## ঐ ঝুমর নং ১৯।

তরুণ-অরুণ-জিনি জিনি কোটি সৌদামিনী
সিন্দুর বরণী বালা কি নাম ধরে ?
॥ রং ॥ হেরি কেশরী বাহনে রামা সুখে বিহরে ॥
চতুর্ভুজা মুক্তকেশী সর্ব্বমঙ্গলা সুরেশী
পরমেশীর পরিচয় কি দিবে নরে ? ॥ রং ॥
জগত পালন তরে জগদ্ধাত্রী রূপ ধরে
মাতৃস্নেহে চরাচরে পালন করে ॥ রং ॥
ধরি অভয় চরণে দ্বিজ ভবপ্রীতা ভণে
রাখ সুখে শ্রীহরিপদ দ্বিজবরে ॥ রং ॥

### ঐ পয়ার।

হের ব্রহ্ম নিরাকার সাকার মুরতি।
পরমা প্রকৃতি রূপা দেবী ভগবতী ॥
মাতৃ স্নেহে ত্রিভুবনে তুষিতে আপনি।
সাজিলা করুণাময়ী জগত জননি।

ত্রিপদী।

আহা! কি রূপমাধুরি কুণ্ডাতে মা কুণ্ডেশ্বরী
জগদ্ধাত্রী দেবী ভগবতী।
যাঁহার পদারবিন্দ উপেন্দ্রাদি সুরবৃন্দ
সেবে সদা মধুপ যেমতি॥

ঝুমর নং ২০।

কিবা নিষ্কলঙ্ক শশাঙ্ক বদনী, কষিতকাঞ্চন বরণ ধারিণী,
বিশ্ববিমোহিনী সতী।
রূপের ঝলকে পলকে পলকে
চমকে চপলাদ্যুতি॥

॥ রং॥ সদা নগেন্দ্র-ভুবনে ভবেন্দ্র-ভবনে-মৃগেন্দ্র-বাহনে গতি॥
ললিতাঙ্গে হেমভূষণ-ভূষিত, মণি মরকত তাহে বিজড়িত
ভালাঙ্কিত-তারাপতি।
অনন্ত-যৌবনা অরুণ-বসনা
ত্রিনয়না-ভগবতী॥ রং॥

শার্ঙ্গ, শর, শঙ্খ, শতাঙ্গ চরণ, চারিকরে কিবা হয় সুশোভন,
[illegible] দশন মুকুতাপাতি।
মধুর-হাসিনী কমল-বাসিনী
নাশিনী-দনুজ-পতি॥ রং॥

চাঁচর-চিকুর জিনিয়া চামর, চরণ সুন্দর সেবে নিরন্তর,
সুরেশ্বর শচীরতি।
ভবপ্রীতাভণে রাখ শ্রীচরণে
দীনের এই মিনতি॥ রং॥

## ঐ ভাদুরিয়া ঝুমর নং ২১।

॥ রং ॥ মূলাধার নিবাসিনি! মূলাধার নিবাসিনি।
মূলাধারনিবাসিনি!
( ভূজঙ্গিনী রূপতেজী শ্রীসিংহবাহিনী )
স্বয়ম্ভু-শঙ্কর পরে ছিলে মা নিদ্রার ঘোরে
কুলকুণ্ডলিনি!
হুঙ্কারে জাগিলে গো মা চৈতন্যরূপিণি! ॥ রং ॥

সুষুম্নার পথ দিয়ে ছয় সুচক্র ভেদিয়ে
শিব সীমন্তিনি!
সহস্রারে সদা শিবে মিলিলে আপনি ॥ রং ॥
অমৃত পান করিলে আনন্দে রূপ ধরিলে
নামিলে জননি!
করস্থ-কুসুম হতে প্রতীমায় তারিণি! ॥ রং ॥
"রাম পদে" মুক্তি দিলে কুণ্ডাতে মা! প্রকাশিলে
জগত পালিনি!
ভবপ্রীতায় তরাও তারা পতিত-পাবনি! ॥ রং ॥

# কবির বংশাবলী বর্ণন।

ললিত ও ভগ্নত্রিপদী।

বিল্বপঞ্চক সুগ্রাম বিল্বপঞ্চক সুগ্রাম
মিথিলা-নিবাসী বিপ্র চন্দ্রমণি নাম।
আসি' শঙ্করপূজনে আসি' শঙ্করপূজনে
লভিলা মহেশ-আজ্ঞা নিশীথস্বপনে
শিব আজ্ঞা শিরে ধরি' শিব আজ্ঞা শিরে ধরি'
বৈদ্যনাথে বাস কৈলা সহ নিজনারী॥
হ'য়ে পূজকপ্রধান হ'য়ে পূজকপ্রধান
শঙ্কর-সেবায় ওঝা হৈলা মতিমান॥
তাঁর প্রথম কুমার তাঁর প্রথম কুমার
রত্নপাণি ওঝা নাম সর্ব্বগুণাধার॥
যাঁর দীর্ঘ কীর্ত্তিরেখা যাঁর দীর্ঘ কীর্ত্তিরেখা
শঙ্কর সম্মুখে গৌরীমঠ যায় দেখা॥
তাঁর প্রথম নন্দন তাঁর প্রথম নন্দন
স্বকুল-কৈরবচন্দ্র জয়নারায়ণ॥
যিনি আদ্যাশক্তীশ্বরী যিনি আদ্যাশক্তীশ্বরী
স্থাপিলা উপলালয়ে আগমানুসারি॥
তাঁর জ্যেষ্ঠ বংশধর তাঁর জ্যেষ্ঠ বংশধর
শ্রীযদুনন্দন নাম রূপে পঞ্চশর॥
তিনি করিলা স্থাপন তিনি করিলা স্থাপন
শ্রীমতীর মূর্ত্তিসহ রাধিকারঞ্জন॥
যাঁর প্রথম কুমার যাঁর প্রথম কুমার
দেবকীনন্দন ওঝা সর্ব্বগুণাধার॥

তাঁর প্রথম তনয় তাঁর প্রথম তনয়
গুণসিন্ধু রামদত্ত ওঝা মহাশয়॥
যিনি স্থাপিলা যতনে যিনি স্থাপিলা যতনে
মঠসহ অন্নপূর্ণা-সূর্য্য-নারায়ণে॥
আর স্থাপিলেন যিনি আর স্থাপিলেন যিনি
সারদা-লক্ষ্মণ রাম-জনকনন্দিনী॥
তাঁর জ্যেষ্ঠসুত নাম তাঁর জ্যেষ্ঠসুত নাম
শ্রীআনন্দদত্ত ওঝা সর্ব্বগুণধাম॥
তিনি করান গঠন তিনি করান গঠন
আনন্দভৈরব-মঠ নয়নরঞ্জন॥
নির্ম্মাইলা মহাশয় নির্ম্মাইলা মহাশয়
কুর্ম্মিডিহে আনন্দসাগর জলাশয়॥
তাঁর জ্যেষ্ঠ বংশমণি তাঁর জ্যেষ্ঠ বংশমণি
শ্রীপরমানন্দ নাম মল্লবিদ্যাখনি॥
তাঁর প্রথম বালক তাঁর প্রথম বালক
সর্ব্বানন্দ ওঝানাম অনাথপালক॥
যার অচল সুকীর্ত্তি যার অচল সুকীর্ত্তি
পিতামহকৃত মঠে ভৈরবের মুর্ত্তি॥
তাঁর প্রথম নন্দন তাঁর প্রথম নন্দন
শ্রীঈশ্বরীনন্দ ওঝা গুণ অগণন॥
গান্ধর্ব্বাদি মল্লগুণ গান্ধর্ব্বাদি মল্লগুণ
বিলাসিতা উদারতা গুণে সুনিপুণ॥
তাঁর প্রথম অঙ্গজ তাঁর প্রথম অঙ্গজ
পূর্ণানন্দ নাম তাঁর স্বকুল-পঙ্কজ॥
তাঁর প্রথম বালক তাঁর প্রথম বালক
শ্রীশৈলজানন্দ ওঝা শৈলজা-পূজক॥

তিনি শৈলজা-মূরতি তিনি শৈলজা মূরতি
স্থাপিলা শৈলজামঠে প্রকাশি কীরতি।
আর শ্রীবিদ্যার যন্ত্র আর শ্রীবিদ্যার যন্ত্র
স্থাপিলা-রচিলা গ্রন্থ বিচারিয়া তন্ত্র॥
যাঁরে করি সমাদর যাঁরে করি সমাদর
"ফ্রেণ্ড" সম্বোধনে বড়লাট ধরেন কর॥
যাঁর বারিধারা প্রায় যাঁর বারিধারা প্রায়
প্রবল বেদান্ত-স্রোত মুখে বাহিরায়॥
যিনি আগম সাধনে যিনি আগম-সাধনে
সংসার-তেয়াগী মত্ত অভয়া-পূজনে॥
তাঁর জ্যেষ্ঠ সুসন্তান তাঁর জ্যেষ্ঠ সুসন্তান
শ্রীত্রিপুরানন্দ তেজে ভাস্কর সমান॥
যাঁরে বিপক্ষ হেরিলে যাঁরে বিপক্ষ হেরিলে
ভয়ে তনু লুকাইত রমণী-অঞ্চলে॥
অরি জানিয়া দুর্ব্বার অরি জানিয়া দুর্ব্বার
ন্যায় ত্যজি' করে ভীরু গুপ্ত অভিচার॥
ছিলা বহুগুণে গুণী ছিলা বহুগুণে গুণী
কিন্তু হায় অকালে ত্যজিলা এ অবনী॥
মোর অভাগ্য রজনী মোর অভাগ্য রজনী
মধ্যাহ্নেতে অস্তাচলগত দিনমণি॥
কবি কেমনে বর্ণিবে কবি কেমনে বর্ণিবে
নিজ পরিচয় দিতে সরমে গলিবে॥
তাঁর প্রথম সন্তান তাঁর প্রথম সন্তান
ভবপ্রীতানন্দ নাম অতি অল্পজ্ঞান॥

# জ্ঞানোপদেশদাতাগুরু-পিতামহবন্দনা।

## ঝুমর নং ২২।

জীবিতাবস্থায় জীবন্মুক্ত জিনি, পরমা প্রকৃতি শ্রীবিদ্যারূপিণী,
যাঁর হৃদে প্রকাশিতা।
রক্ষানন্দ যাঁর গুরু-অবতার,
বন্দি সে পিতৃ-দেবতা সদা॥
॥ রং ॥ শ্রীশৈলজানন্দ-চরণারবিন্দ-ধ্যানে লাভ পবিত্রতা॥

মহামান্যবর পুরুষ কেশরী, ভুক্তি মুক্তি যাঁর নিত্য সহচরী,
অভ্যাসিত যাঁর গীতা।
উদার প্রকৃতি, রূপে শিবাকৃতি.
বন্দি জনকের পিতা সদা॥ রং॥

যে পদ পূজিলা কত মহারাজে, জিহ্বাগ্রে যাঁহার বেদান্ত বিরাজে,
শ্রীমহাকাল-সংহিতা।
মন্ত্রশাস্ত্রে যাঁর পূর্ণ অধিকার
মহাকালী যাঁরে প্রীতা সদা॥ রং॥

যাঁহার শ্রীমুখ-পঙ্কজনির্গত, জ্ঞানমধুপানে ভবক্ষুধা হত
অন্তরে বিদ্যা উদিতা।
ভবপ্রীতা ভণে তাঁহার চরণে
সঁপিনু এই কবিতা সদা॥ রং॥

# ত্রিপুরাস্তব ।

পদ্য ।

তরুণারুণ সম তনুরুচি রক্তিম অরুণ-জলজদম রাগে ।
স্মরহর-স্মরকর পূর্ণসুধাকর বদন-সরোরুহভাগে ॥
রক্তকমলদল ত্রিনয়ন চঞ্চল বাল-শশাঙ্ক সুভালে ।
বিগলিত কুন্তল কুণ্ডল ঝলমল সুললিত পূর্ণকপোলে ॥
বিম্বাধরবর মধুর-হাস্যধর অধীর মহেশ্বর হেরে ।
ললিত বেদ কর পাশ চাপশর শৃণু বিধৃত ক্রমফেরে ॥
তারকনিন্দিত নাসালঙ্কৃত দোলিত গজমতি ধীরে ।
ভাস্বর মণিময় হেমবিনির্ম্মিত শোভিত সুমুকুট শিরে ॥
পীনপয়োধরে পীত সুকাচলী রঞ্জিত অতি মতিমালে ।
অরুন সুদুকুল মণিময় ঝলমল যুগলনিতম্ববিশালে ॥
পর্ব্বত-কন্দর সুজঘন সুন্দর পীন শ্রোণী অতি সাজে ।
তদুপরি সপ্তকী রত্ন-স্বর্ণময়ী রুণু ঝুনু রুণু রুণু বাজে ॥
সূক্ষ্মকটীবর হেরি করিহর-বাহন শ্রীচরণপ্রান্তে ।
জিনি সুরকরিকর উরুযুগ সুন্দর স্মিতমুখী স্মরহরকান্তে
হর-হৃদোপর অরুণেন্দীবর তদুপরি ব্রহ্ম প্রকাশে ।
রক্তোৎপলদল জিনি পদকোমল নূপুর শ্রেণী যথা হাঁসে ॥
ভক্তহৃদয়-তমনাশন তমদম দশ বিধু চরণে বিরাজে ।
বিধি-মাধব-হরদুল্লভ পদবর ভবস্য হৃদয়ে বিরাজে ॥
অতিমূঢ় মানব শ্রীপদ-বৈভব বর্ণনসিন্ধুমপারে ।
তৃণবন্ধনতরী অবলম্বন করি যথা ইচ্ছা তরিবারে ॥
দীনদয়াময়ী করুণাং কুরু ময়ি বিতর কৃপা এই দিনে ।
কৃপা-কাদম্বিনী ত্বং হি ত্রিনয়নি না কাম্বে দীনে দানে ।

---

# চৌত্রিশাক্ষরে কালীর স্তব।

## ঝুমর নং ২৩।

"ক" য়ে কালী কাত্যায়নী "খ" য়ে খঞ্জননয়নী
"গ" য়েতে গন্ধর্ব্বপূজ্যা গণেশজননী ॥
॥ রং ॥ নমোনমস্তে তারিণি!
প্রতি বর্ণে তব নাম বর্ণবিলাসিনি ॥
ঘ য়ে ঘনঘোররূপা, ঙ য়ে উমা-স্বরূপিণী
চ য়ে চণ্ডী ছকারেতে ছলনা-নাশিনী ॥ রং ॥
জ য়েতে জয়ন্তী জবাকুসুম-বরণী।
ঝ য়েতে ঝটিতি ভক্ত-বিপদনাশিনী ॥
ঞ য়েতে অঞ্জনবর্ণা অঞ্জন-ধারিণী।
ট কারে টানিয়া জিহ্বা দৈত্যনিপাতিনী ॥ রং ॥
ঠ য়েতে ঠাকুরপ্রিয়া হরঠাকুরাণী।
ড য়েতে ডমরুমধ্যা ডমরু-নাদিনী ॥ রং ॥
ঢ য়ে ঢালকরা, ণ য়ে প্রাণ-বিমোচিনী।
ত য়েতে ত্রিপুরা তারা ত্রিতাপহারিণী ॥ রং ॥
থ কারে থামিলা পৃথ্বী বারাহিরূপিণী।
দ য়ে দুর্গা দীর্ঘকেশী দুরন্তদমনী ॥ রং ॥
ধ য়ে ধূমাবতী ধন্যা ধনুকধারিণী।
ন য়ে নটেশ্বরী নিত্যা নগেন্দ্রনন্দিনী ॥ রং ॥
প য়ে পদ্মপত্রনেত্রা পার্ব্বতী পদ্মিনী।
ফ য়েতে ফাল্গুনী পূজ্যা শ্রীফলবাসিনী ॥ রং ॥
ব য়েতে ব্রাহ্মণী ব্রাহ্মী আব্রহ্মজননী।
ভ য়েতে ভারতী ভদ্রা শ্রীভবভাবিনী ॥ রং ॥

ম কারে'ত মহামায়া মহেশমোহিনী।
য কারে যমুনা যমভয়নিবারিণী॥ রং॥
র য়ে রতিপ্রিয়া বামা রাজীবনয়নী।
ল য়েতে লাবণ্যবতী ললিতা নামিনী॥ রং॥
ব য়ে বলিপ্রিয়া বামা বৃষভবাহিনী।
শ য়েতে শাম্ভবী শম্ভু মোহিনী শর্ব্বাণী॥ রং॥
ষ য়ে ষড়াননমাতা ষট্‌চক্রবাসিনী।
স য়েতে সাবিত্রী সাধ্বী সতী সীমন্তিনী॥ রং
হ কারেতে হরপ্রিয়া হর্য্যক্ষবাহিনী।
ক্ষ য়ে ক্ষেমঙ্করী ভবের ভবানিস্তারিণী॥ রং॥

## দেবীপীঠমালা।

### ঝুমর নং ২৪।

হীঙ্গুলায় শ্রীকোটবী মিথিলায় মহাদেবী
শর্করায় মহিষমর্দ্দিনী।
সুগন্ধায় সুনন্দানাম শ্রীভবানী চট্টগ্রাম
মান-সরোবরে দাক্ষায়ণী॥
॥ রং॥ আনন্দে রে মন! প্রেমভরে ডাক সে জননী
জ্বালামুখে শ্রীঅম্বিকা কালীঘাটেতে কালিকা
অনলপুরেতে নারায়ণী।
মণিবেদেতে সাবিত্রী মণিবন্ধে মা গায়ত্রী
জালন্ধরে ত্রিপুরমালিনী॥ রং॥

জয়দুর্গা বৈদ্যনাথে বারাহী পঞ্চসিন্ধুতে
রামগিরি-বামেতে শিবানী।
কালমাধবেতে কালী নেপালেতে শ্রীকপালী
নর্ম্মদায় শোণাক্ষিরূপিণী ॥ রং ॥
কাশ্মীরেতে মহামায়া উৎকলেতে শ্রীবিজয়া
শ্রীমঙ্গলচণ্ডিকা উজানী।
ভৈরবাচলে অবন্তী জয়ন্তায় শ্রীজয়ন্তী
গোদাবরীতে বিশ্বজননী ॥ রং ॥
প্রয়াগে দশ মহাবিদ্যা ক্ষীরগ্রামে শ্রীযোগাদ্যা
কিরীটিতে শ্রীভুবনেশানী ॥ রং ॥
জনস্থানেতে ভ্রামরী শ্রীপর্ব্বতে শ্রীসুন্দরী
করতোয়ায় অপর্ণা-রূপিণী ॥ রং ॥
বাহুলা দেশে বাহুলা কুরুক্ষেত্রে শ্রীবিমলা
বিভাসেতে ভীমারূপিণী ॥ রং ।
শ্রীগণ্ডকী গণ্ডকীতে চন্দ্রভাগা প্রভাসেতে
কামরূপে কামাখ্যা নামিনী ॥ রং ॥
ক্ষীরোতায় অমরী নাম শিবা রত্না বলি ধাম
শ্রীহট্টে মহালক্ষ্মীরূপিণী।
বেদগর্ভা কাঞ্চীদেশে সবার ভৈরব পাশে
ভবপ্রীতার শমনবারিণী ॥ রং ॥

# অথ ককারাদি অষ্টোত্তরশতনামাখ্য শ্রীকালী-স্তব।

## ঝুমর নং ২৫।

নমামি কালিকে ! কপালমালিকে !
কমলকানন বাসিনী।
নমঃ কপর্দ্দিনী করালবদনী
কামারি-মানসমোহিনী॥
॥ রং ॥ কালকণ্ঠ-হৃদিবিহারিণী॥
কন্দর্প-মন্দিরবাসিনী॥
নমঃ কপালিনী কৈবল্য-দায়িনী
কর্ব্বূরকুলবিনাশিনী।
কস্তুরীবরণী কালনিবারিণী
নমঃ কুলামৃতপায়িনী॥ রং॥
কামকেলিরতা কৌলেশপূজিতা
নমঃ কুলালয়বাসিনী।
কোমলকুন্তলা নমঃ কামকলা
কর্‌কাঞ্চী কটিধারিণী॥ রং॥
কাঞ্চনভূষিতা কাশ্মীররঞ্জিতা
কুলাঙ্গনাকুল-যোগিনী।
কুলাচারপ্রীতা কপর্দ্দীবণিতা
করিপতিজিতগামিনী॥
নমঃ কুম্ভস্তনী কমলবদনী
কুটিলনয়নী কামিনী।

নমঃ কামেশ্বরী কাল-বিভাবরী
কাল ফণাধরধারিণী ॥
কাদম্বরীপ্রীতা কামেশ-অর্চ্চিতা
কুটিল-কটাক্ষশালিনী।
কামদা কামেশী কৌলেন্দ্র-রূপসী
কামাখ্যা মণ্ডলবাসিনী ॥
কোটি-বিশ্বধরা কোটি-বিশ্বহরা
কোটি-কল্পক্ষয়-কারিণী।
কুঞ্চিতচিকুরা কর্ম্মপাশহরা
নমামি কঙ্কালমালিনী ॥
কৈলাসবাসিনী কোমলহাসিনী
কুমারগণ-প্রসবিনী।
কৃপা-কাদম্বিনী করুণাবর্ষিণী
কাতর-তনয়তারিণী ॥
কমলজার্চ্চিতা কুঙ্কুমচর্চ্চিতা
কুলীশনাদ-নিনাদিনী।
কমলনয়নী কোমলভাষিণী
কর্ত্রী কপালধারিণী ॥
কপালিরমণী কুন্দাভদশনী
কদম্বকোরক-সুস্তনী।
কাশীপুরেশ্বরী কালেশ-সুন্দরী
কনক-কঙ্কণধারিণী ॥
কুলকুণ্ডলিনী কুশলদায়িনী
নমঃ কৃপামৃতবর্ষিণী।

কামনারূপিণী কামাদিদায়িনী
কলঙ্কভয়বিনাশিনী ॥
কর্পূর-ভোজিতা কুমারপূজিতা
কালিন্দী-বরণধারিণী।
কলাধরধরা কুভাগ্যাদিহরা
কুলকুণ্ডালয়বাসিনী ॥
কুমতিহারিণী কুগতিনাশিনী
কাঞ্চন মুকুটধারিণী ॥
কালকুঠারিকা কুলকুমারিকা
কুমার্গ তিমিরদামিনী ॥
কায়বাক্যগতা কাঙ্খিবাঞ্ছরতা
কাশীর শ্মশানবাসিনী।
নমঃ কল্পলতা কাম-রণরতা
কারাবাস-ভয়হারিণী ॥
কারণপায়িনী কুলবিনোদিনী
কাশীস্নানফল দায়িনী।
কেশব-পূজিতা কমলা-সেবিতা
কন্দর্পদহন-ভামিনী ॥
কল্পনারহিতা কামনাবর্জ্জিতা
কলির কলুষনাশিনী।
কল্যাণদায়িনী কুদিনহারিণী
কুসুমভূষণধারিণী ॥
কুযোগনাশিনী কুকর্ম্মবাধিনী
কুটিলবাসনাবারিণী।

কলানিবিমুখী কুধর্ম্ম-বিমুখী
কল্পতরুমূল-বাসিনী ॥
নমঃ কালজিতা কহে ভবপ্রীতা
শুন মা শিব-সীমন্তিনী।
সকরুণ মনে শ্রীজ্যোতি-রাজনে
হওগো কল্যাণদায়িনী ॥ রং ॥

---

## বন্দনা।

### ঝুমর নং ২৬।

আগেতে বন্দনা করি গণেশ-শঙ্কর-গৌরী
বন্দি হরিসহ দিনমণি।
বন্দি কবিকুলের জননী ॥
॥ রং ॥ আয় বীণাধারিণী !
আজ্ঞা দে মা ! না চাই গো নাচনী ॥
সেবি শ্রীচরণবর ব্যাসদেব কবীশ্বর
দস্যু-রত্নাকর কাব্যখনি।
কালিদাস-কবিকুলমণি ॥ রং ॥
আসিয়া রসনামূলে স্থিতি কর এই কালে
করে শক্তি দেহ বীণাপাণি।
বাজাইব মাঁদল-বাজনী ॥ রং ॥
দয়া না করিলে তুমি কি করিতে পারি আমি
মূঢ় নর অতি অল্পজ্ঞানী
ভবপ্রীতা ডাকে তাই জননী ॥ রং ॥

---

# শ্রীশ্রীগণেশ বর্ণন।

## ঝুমর নং ২৭

খ্যামটা।

বন্দি প্রভু গণপতি বিঘ্নেশ শুভমুরতি হে
পশুপতিসুত-অবতার।
সিদ্ধিপ্রদ বুদ্ধিদাতা কাত্যায়িনী তব মাতা
মহিষমর্দ্দিনী নাম যার হে হে॥
॥ রং ॥ তব ভরসা সার॥
প্রবালনিন্দিত তনু জিনি প্রভাতের ভানু হে
গজেন্দ্রবদন চমৎকার।
কর্ণেতে তাড়ন কর মধুলুব্ধ মধুকর
একদন্ত গুণের আধার হে হে॥ রং॥
চন্দ্রচূড় ত্রিনয়ন, চারি করে সুশোভন হে,
পাশাঙ্কুশ দন্ত কুম্ভ আর।
অঙ্গে রত্ন অলঙ্কার, রক্তবস্ত্র চমৎকার,
আজানুলম্বিত রত্নহার হে হে॥ রং॥
যে করে তবপূজন, ধরায় ধন্য সেইজন হে
নাহি বিঘ্ন দুর্গতি তাহার।
সৌভাগ্য সম্পদ পায়, অন্তে স্বর্গপুরে যায়,
ত্যজি' রবিসুত-অধিকার হে হে॥ রং॥
দ্বিজ ভবপ্রীতা ভণে রাখ শ্রীজ্যোতীরাজনে হে
সুখেতে শরণে আপনার।
বিঘ্নরাশি দুর কর দেহ মনোনীত বর
কর রাজ-বিপক্ষ সংহার হে হে॥ রং॥

ঐ ভাদ্রমাসের ঝুমর নং ২৮।

বন্দি শঙ্করনন্দন সিন্দুরসম বরণ
গজানন প্রভু মূষিকবাহন।
॥ রং ॥ বিঘ্নবিনাশন ॥
শূর্পকর্ণ লম্বোদর চন্দ্রচূড় গণেশ্বর
বন্দি প্রভু গৌরীর হৃদয়নন্দন ॥ রং ॥
করে ধরেন পাশাঙ্কুশ দন্ত বারুণী কলস
ভালদেশে কিবা সিন্দূর শোভন ॥ রং ॥
মাতা তব ব্রহ্মময়ী পিতা ত্রিপুরবিজয়ী
ভবপ্রীতা নিল চরণে শরণ ॥ রং ॥

## শ্রীশ্রীশিব বর্ণন।

ঝুমর নং ২৯।

জিনি কোটি শশধর অঙ্গশোভা মনোহর
কটিতটে বাঘাম্বর।
ববম্ রব বদনে ॥
॥ রং ॥ কে যোগী বৃষবাহনে ॥
শিরে সাজে জটাজূট ভুজঙ্গ-রাজমুকুট
কণ্ঠে নীল-কালকূট।
অহিশিশু শ্রবণে ॥ রং ॥
অর্দ্ধেন্দু ভালে শোভন ঢুলু ঢুলু ত্রিনয়ন
উর্দ্ধনেত্রে হুতাশন।
যে দহিল মদনে ॥ রং ॥

বামাঙ্গে গিরীন্দ্রসুতা তারুণ্য লাবণ্যযুতা
প্রেমানন্দে ভবপ্রীতা
মাগে স্থান চরণে ॥ রং ॥

## ঝুমর নং ৩০।

কি বর্ণিব পশুপতি অশক্যা যাহে ভারতী
বিমুখ নিজে চতুরানন।
আমি অতি মূঢ়মতি নাজানি ভকতি স্তুতি
নিজগুণে করহ তারণ ॥
॥ রং ॥ জয় জয় ত্রিলোচন
ভোলানাথ বিশ্বনাথ জগত-জীবন।
শঙ্খেন্দু-ধবলবর্ণ জটা-আভা জিনি স্বর্ণ
কর্ণমূলে ধুতুরা শোভন।
বামভাগে শৈলসুতা রক্তাঙ্গী স্বরূপযুতা
স্বচ্ছনীরে নলিনী যেমন ॥ রং ॥
বাল-ইন্দু শোভে ভালে মধ্যবপু ব্যাঘ্রছালে
হাড়মালে কণ্ঠ সুশোভন।
পরশু অভয় বর মৃগ আদি করে ধর
উমাবর বিপদভঞ্জন ॥ রং ॥
কৈলাশ-শিখরাসীন চারিদিকে প্রেতগণ
করে ঘন ডমরু-বাদন।
এইরূপে দয়া করে' রাখ লক্ষীপুরেশ্বরে
ভবপ্রীতা লইল শরণ।

## ঐ ঝুমর নং ৩১।

শঙ্খেন্দু-কুন্দ-ধবল বরণ, ভালে বালবিধু করিছে দীপন
করে খট্টাঙ্গ-ত্রিশূলধারী।

বিভূতিভূষণ । জটাম্বুশোভন
বামাঙ্গে ভূধর নৃপ-কুমারী ॥
॥ রং ॥ জয় জয় হে হর জয় প্রভু ত্রিপুরারি ॥
ভানু-কৃশানু-সিন্ধুতনয় এতিন নয়ন কিবা শোভাময়
জটাতে গঙ্গার উঠে লহরী ।
ব্যাঘ্রচর্ম্ম বাস কাকোদর পাশ
ললাটে হুতাশ স্মরান্তকারী ॥ রং ॥
ধুতুরা-কুসুমদাম সাজে উরে উগর-উপবীত শোভা করে
প্রভু আরূঢ় বৃষভোপার ।
প্রমথের নাথ প্রমথের সাথ
প্রমথ-বনবিহারী ॥ রং ॥
ভক্তজনে হন বাঞ্ছাকল্পতরু সুরাসুর-ঋষি নরের গুরু
অগুরু-কস্তুরী-কুঙ্কুমধারী ॥
নাম আশুতোষ অল্পেতে সন্তোষ
ভবপ্রীতা গায় কর জুড়ি' ॥ রং ॥

ঐ ত্রিপদী।

শিবপাদপদ্মবর ভক্তমন-সুখকর
অন্তকালে শমনবারণ।
নখর-বিধুমণ্ডল হেরিয়া প্রেমবিহ্বল
লুব্ধল চকোর মোর মন ॥

## ঝুমর নং ৩২।

কর্পূরকান্তি ধবল অঙ্গ কোটিশশধর-দরপভঙ্গ
কুরঙ্গ পরশু বরাভয় কর ধারণ।
ত্রিনেত্রে সূর্য্য সোম হুতাশ যাহি করল মদননাশ
শমনত্রাসহরণ তব চরণ।
॥ রং ॥ জয় হে জগবন্দিত ! তব পদে মম শরণ ॥

সৌর-করপ্রভ ভীম জটাজাল তাহে বীচি গাঙ্গ মুকুটব্যাল
ডমরুতাল ডিমি ডিমি করবাদন
তাহিকে শবদেহরসিত ভই নাচত প্রমথ তাথই থই
ধুধু ধৈই শিঙ্গা প্রলয়নাদ-নাদন ॥ রং ॥
বামাঙ্গে শোভিতা শৈলরাজসুতা ভুবনমোহিনী রূপগুণযুতা
সংস্তুতা ত্রিভুবনে সার তাঁর চরণ।
মনসিজ-ভস্মভূষিত দেহ, বিশ্বভুবনে তনয় স্নেহ
প্রসন্নবদন আশুতোষ নাম ধারণ ॥
জয় নীলকণ্ঠ ত্রৈলোক্যের গুরু, জয় ভক্তজন-বাঞ্ছাকল্পতরু
করুণা-বরুণালয় প্রভু পাবন।
জয় পরব্রহ্ম শিব সুরেশ হর প্রভু ভবপ্রীতার ক্লেশ
আয়ুশেষকালে দাম্পতি শিব দর্শন ॥ রং ॥

## ঐ ঝুমর নং ৩৩।

দেবের বরে ত্রিপুর জয় কৈল তিন পুর
অমর নিল হরশরণ।
অমরে কাতর হেরি সক্রোধে ক’ন কামারি
আজি অরি হইবে নিধন ॥
॥ রং ॥ শিঙ্গা বাজে অনুক্ষণ।
আনরে প্রলয়ী শূল ডাকেন পঞ্চানন ॥
ক্রোধে উর্দ্ধে উঠে জটা যেমন কেশরিসটা
অগ্নিছটা ললাটে দীপন।
শিরে গঙ্গা কলকল ভারে পৃথ্বী টলমল
ঢল ঢল ঘোরে ত্রিনয়ন ॥ রং ॥

ক্ষৌণী হইলা স্যন্দন সারথী মরালাসন
শশাঙ্ক-তপন চক্র হ'ন।
গিরিবর শরাসন কলম্ব মধুসূদন
বেদ হ'ন রথের বাহন॥
কটি আঁটিয়া ভুজঙ্গে সাজি প্রভু রণরঙ্গে
শতাঙ্গে করিলা আরোহণ।
ভবপ্রীতানন্দ কয় যার পলকে প্রলয়
তার কেন এত আয়োজন॥ রং॥

## ঐ ঝুমর নং ৩৪।

জয় জয় প্রভু জয় মহেশ বৈদ্যনাথ শিব সুরেশ
রুদ্রবেশ শেষমুকুট সাজে।
ভক্তক্লেশ পাপলেশ কর বিনাশ ব্যোমকেশ
ভালদেশ মণ্ডিত দ্বিজরাজে॥
॥ রং॥ ডিমি ডিমি ডিমি ডমরু করবাজে (করবাজে)
(অভয়চরণে দেহ শরণ প্রণমি প্রমথরাজে)
নাচত প্রভু ভূতসঙ্গ বিভূতি-ভূষিত ধবল-অঙ্গ
কত ভুজঙ্গ অঙ্গ-অঙ্গে রাজে।
ক্রোধে দগধভেল অনঙ্গ ত্রিশূলে ত্রিপুর-অঙ্গ ভঙ্গ
করে কুরঙ্গ বরাভয় টঙ্ক সাজে॥ রং॥
ত্রিনয়নে রবি শশী হুতাশ ভালে বালবিধুপ্রকাশ
করে বিলাস সুরধুনী জটামাঝে।
অন্তরে ভেল কৃপাবিকাশ শমনপাশ-ত্রাশনাশ
করিলা আপনি দ্বিজসুত-হিতকাজে॥ রং॥
সিন্ধুমথনে উপজে গরল ভয়ে ত্রিভুবন করে টলমল
সুরদল অতি ব্যাকুল ভয়-লাজে।

সদয় আপনি হ'য়ে মহাবল তরল-গরল কণ্ঠে অচল
করিয়া নীলকণ্ঠরূপ বিরাজে॥ রং॥
পরমাপ্রকৃতি করিয়া ধারণ ত্রিগুণে ত্রিমূর্ত্তি করে প্রকাশন
সৃজন পালন-সংহরণ তিন কাজে।
ভবপ্রীতা ভণে জীবন-মরণ মম গতি তব অভয় চরণে
এই রূপ যেন হৃদয়ে সতত রাজে॥

ঐ ভাদ্রমাসের ঝুমর নং ৩৫।

বন্দি শিব ত্রিদশেশ ত্রিলোচণ অম্বিকেশ
ত্রিলোকেশ ত্রিলোকে ত্রিতাপবারী॥
॥ রং॥ হর ত্রিপুরারি! ত্রিনেত্র ত্রিগুণ হে ত্রিশূলধারী॥
শঙ্কর শম্ভু সুরেশ সদানন্দ ব্যোমকেশ
ভূতেশ ভৈরব ভীম ভয়হারী॥ রং॥
বৃষকেতু পঞ্চানন পার্ব্বতীর প্রাণধন
পতিতপাবন শম্ভু শুভকারী॥ রং॥
গঙ্গাধর গণধাতা তুমি হে গণেশপিতা
তুমি ভবপ্রীতার হৃদিবিহারী॥ রং॥

---

# শ্রীশ্রীদশভুজাদুর্গা-বর্ণন।

ঝুমর নং ৩৬।

কে রামা কেশরি পরে দশ করে অস্ত্র ধরে'
নাচিছে ঘোর-সমরে
রূপে জিনি চপলা॥ রং॥
মহেশ-প্রেমপাগলা॥

প্রফুল্ল-পঙ্কজাননা ত্রিভঙ্গিনী ত্রিনয়না
মুক্তকেশী সুদর্শনা
ললাটে শশিকলা॥ রং॥

রত্ন-অলঙ্কার অঙ্গে ভাসে সমর-তরঙ্গে
গণেশ কার্তিক সঙ্গে
সরস্বতী কমলা॥ রং॥

মৃদুহাসি বিম্বাধরে সাজে পীনপয়োধরে
মুক্তাহার স্তরে স্তরে
সুধাপানে বিহ্বলা॥ রং॥

দানবে জিনিয়া রণে রেখেছে বামচরণে
দ্বিজ ভবপ্রীতা ভণে
নিবার ভবজ্বালা॥ রং॥

ঐ ঝুমর নং ৩৭।

আজি মর্ত্ত্যবন নন্দন-কানন
কৈলাশে আজি কে চায় রে?
কৈলাশের মণি জগত-জননী
হের না অই যে ধরায় রে॥
॥ রং॥ ডাক ডাক ভাই মনের সুখে জয় মা বলে' সবায় রে।
রমা গণপতি স্কন্দ সরস্বতী
দক্ষিণ-বামে শোভায় রে।
মধ্যে মৃগপতি পৃষ্ঠে ভগবতী
অসুর পদে লোটায় রে॥ রং॥
পূর্ণচন্দ্রাননী তারুণ্যশালিনী
জটা মুকুট মাথায় রে।

খণ্ডশশী ভালে অবতংসজালে
আবৃত ত্রিভঙ্গ কায় রে ॥ রং ॥
ভ্রাতঃ সবে মিলি ভরহ অঞ্জলি
চন্দন-রক্তজবায় রে।
জয় দুর্গে বলি' দিব পুষ্পাঞ্জলি
রাঙ্গাজবা রাঙ্গা পায় রে ॥ রং ॥
সম্বৎসর দুঃখে মায়ের সম্মুখে
কাঁদিব মিলে সবায় রে।
এই তিনদিন কেবা মাতৃহীন
ভবপ্রীতা প্রেমে গায় রে ॥ রং ॥

ঐ ঝুমর ভাদ্রমাসের নং ৩৮।

হেমাঙ্গিনী কে সুন্দরী দশকরে অস্ত্র ধরি
বিনাশিছে দেব-অরিকুল গো ॥
॥ রং ॥ শ্রীচরণে সাজে জবাফুল ॥
পূর্ণেন্দু-বদনা সতী তারুণ্য-লাবণ্যবতী
পশুপতি ওরূপে আকুল গো ॥ রং ॥
জটা-মুকুট মণ্ডিত বালেন্দু ভালে ভূষিত
সুশোভিত অরুণ-দুকুল গো ॥ রং ॥
দক্ষিণ পদ সিংহেতে বামে চাপি' দৈত্যনাথে
হৃদয়েতে বিঁধেছে ত্রিশূল গো ॥ রং ॥
মায়ের অভয়পদ ভবপ্রীতার সুসম্পদ
বিপদ ভঞ্জনে অনুকূল ॥ রং ॥

# শ্রীশ্রীকালীবর্ণন।

## ঝুমর নং ৩৯।

কোটি-রবি-শশি-কিরণ-হরণ তরুণ-জলদ শ্রীঅঙ্গ-বরণ
চরণ ত্রিলোকশরণ্য ভবাব্ধিতরণী।
পদে দশনখ বিধুপ্রকাশ ভক্তহৃদয়-তমবিনাশ
রবিসুতপাশ-ত্রাসহরণকারিণী॥
॥ রং ॥ জয় মা জগদম্বিকে দেহি শরণ তারিণী॥
মুখ হেরি অলি চকোর বাদ একে কহে পদ্ম অপরে চাঁদ
সুধা-স্বাদরতা ভীমা মাভৈ-রবনাদিনী॥
কমলবন্ধুসিন্ধুতনয় সহ হুতবহ নয়নত্রয়
বরাভয় অসি নর-শির করধারিণী॥ রং॥
মহাকাল-সহ রতিপ্রসঙ্গ ভূত ভৈরব ডাকিমী সঙ্গ
অপাঙ্গবিলাসে সৃষ্টি-স্থিতি-লয়কারিণী।
লোলজিহ্বা ঘনঘোরাট্টহাস বিবুধ সুখদ দনুজত্রাস
ভালে প্রকাশ শশী আশাম্বরধারিণী॥ রং॥
উরসে উরোগ নৃমুণ্ডমাল শ্রীপদে লুণ্ঠিত চিকুরজাল
প্রসন্নবদনা তারা ফেরুপাল পালিনী।
পয়োধর জিতকরভকুম্ভ কি ছার উপমা বিল্ব দাড়িম্ব
গুরু-নিতম্ব হেরি' অধীরা ধরণী॥ রং॥
তারুণ্য কারুণ্য লাবণ্যে পূর্ণ হেরি মন্মথারি-গৌরব চূর্ণ
তূর্ণ ফলদা কল্পলতা ভয়হারিণী।
রতনভূষিতা চিতানলস্থিতা দক্ষিণকালিকা বন্দে ভবপ্রীতা
দেহি কবিতা জনশ্রুতি সুধাবর্ষিণী॥ রং॥

